অলীক স্বপন। এ মতে শোকে শান্তি পাওয়া যায় না। শোক হইতে কবি-হৃদয়ে ক্রোধ উদ্ভূত হইল। রাগত স্বরে তিনি বলিলেন—

একদিন কেহ একবার
করিবে না তোমার বিচার,
হে অন্ধ শকতি!

বাঙ্গালীর কাব্য-সাহিত্য অপেক্ষাকৃত বিশাল হইলেও তাহা স্বভাব বর্ণনা ও প্রণয় কবিতা বহুল। সুললিত কবিতার ছন্দে এত বড় একটা বৈজ্ঞানিক মতের বর্ণনায় ও বিচারে, পূর্ণ মাত্রায় টেনিসনের মত কৃতিত্ব দেখাইতে না পারিলেও, সে কবি যে বরণীয়, তাঁহার উচ্চতর পাণ্ডিত্য যে প্রশংসনীয়, তাঁহার শক্তি যে অত্যধিক তাহা কে অস্বীকার করিবে? অক্ষয়কুমার দার্শনিক নহেন, কবি—শোকবিহ্বল কবি। তিনি দর্শন বিচারে প্রবৃত্ত হইয়াছেন জগতের বিষম সমস্যারাশির পূরণের জন্য নহে। দর্শনে তাঁহার অভিরুচি হইয়াছে শোকে শান্তি পাইবার জন্য, তাঁহার প্রেমপূর্ণ কাতর হৃদয়ে প্রজ্বলিত বহ্নিরাশি উপশম করিবার শান্তিবারি আহরণের জন্য। তিনি বেলাভূমে উত্তাল তরঙ্গের খেলা দেখিবার জন্য সাগরতটে গমন করেন নাই, তিনি পিপাসাতুর, এক গণ্ডূষ পানীয় জলের জন্য মীমাংসা-সাগরের তীরে দণ্ডায়মান। জড়বাদের তরঙ্গ দেব-বাদের বেলায় আছাড়িয়া পড়ুক, চূর্ণ বিচূর্ণ হউক, গীতাবাদের তরঙ্গ বিজ্ঞান-বাদের তরঙ্গের ঘাড়ে পড়িয়া তাহাকে শতধা চূর্ণ করুক তাহাতে প্রেমবিহ্বল বিরহ বিধুর কবির কিছু লাভালাভ নাই। তিনি এক একবার প্রত্যেক তরঙ্গ হইতে এক এক গণ্ডূষ জল পরীক্ষা করিয়াছেন। যেমনি সে বারিতে লবণাস্বাদন পাইয়াছেন অমনি অপর তরঙ্গের বারিরাশি পরীক্ষা করিয়াছেন। সুতরাং 'এষা'য় কোনও মতের বিস্তৃত পরিচয়, তর্কবাগীশের সুযুক্তি কুযুক্তি থাকিবার আবশ্যক নাই। ঐ সকল মতের সুন্দর পাণ্ডিত্যপূর্ণ কথায় সরস বর্ণনা আছে। যেমন কবিবর একটি মতে শান্তি পাইতে পারেন নাই অমনি সমস্যাভঞ্জন করিবার জন্য প্রকৃত জ্ঞানপিপাসুর মত অপর মতে শান্তি অন্বেষণ করিয়াছেন।

জড়বাদ অযোগ্য দেখিয়া কবি ভাবিলেন—বাস্তবিক কি লোকান্তর নাই "জীবনের অভিনব স্তর, পবিত্র বিকাশ" নাই?

কেন বুদ্ধ ত্যজিল আবাস,
কেন নিল নিমাই সন্ন্যাস—
মৃত্যু যদি শেষ?

নিশ্চয়ই লোকান্তর আছে, একটা দেবলোক আছে। কিন্তু দেবতা জ্যোতি-মণ্ডলে বসিয়া তাঁহার কি করিলেন—

কি দেবত্ব!—তীব্র ভয়ঙ্কর।
ভাবিতে যে শিহরে অন্তর,
হয় না ধারণা—

কেমন করিয়াই বা দেবের দেবত্বে তাঁহার বিশ্বাস থাকিবে। প্রত্যহই তো শিথিল-অঞ্চলা, স্মিতাননা, কৌষেয়-বসনা কবি-ঘরণী ফুল, মালা, নৈবেদ্য লইয়া দেবার্চ্চনা করিতেন। সেই পাষাণ বিগ্রহের নিকট তো কবিবর কাতর বিলাপ সঙ্গীতে কত চিৎকার করিয়াছেন কিন্তু

'বুঝিবে না, বধির দেবতা'!
'কাংস্য-ঘণ্টা-শঙ্খ-রোলে তবু না শ্রবণ খোলে,
পশে না নরের ক্ষুদ্র কথা।

কবিবর প্রাণী হইয়াও শত্রুকে বুকে টানিয়া লয়েন—কাজেই যদি ক্ষোভে, শোকে অভিমানে হিন্দু কবি বলিয়া উঠেন—

দেব-দয়া নাহি চাই আর!
ইচ্ছা হয়,—দৈত্যসম ল'য়ে নিজ তমঃ ভ্রম
মৃত্যুরে আক্রমি একবার—
গ্রহ-উপগ্রহ টানি' প্রিয়ারে ফিরায়ে আনি!
দেখি মৃত্যু কি করে আমার!

তাহা হইলে হিন্দুধর্ম্মের কোন গোঁড়াই তাঁহাকে তিরস্কার করিতে পারেন না।

তাহার পর তাঁহার পাণ্ডিত্যের প্রভূত পরিচয় দিয়া গীতাবাদে তিনি দেখিয়াছেন

ছিনু, আছি, রব' চিরকাল,
সে-ও আছে, চোখের আড়াল—
এই মাত্র ভেদ।

গীতার এই সনাতন সত্যের উপর বিশ্বাসের সহিত কর্ম্মফলে বিশ্বাস জড়িত। কাজেই আবার কবি নিরাশাসাগরে ডুবিলেন। কারণ

সে পেয়েছে তার কর্ম্মফলে,
আমি পাব কোন্ পুণ্যবলে
সেই পরকাল?
ধর্ম্মে, কর্ম্মে, লক্ষ্যে, আচরণে
কি বিভিন্ন ছিলাম দু'জনে—
আকাশ পাতাল!

কবিত্ব ও দর্শনের কি সমন্বয়! কি সুন্দর সরল ভাষা! এ মীমাংসা পড়িয়া কে না বলিবে—অক্ষয়কুমার তোমার শোকেও তুমি ধন্য।

তিনি বিজ্ঞানবাদের আশ্রয় লইলেন। ঐরূপ সরল ভাষায় তিনি এক গভীর বিজ্ঞানানুশীলনের ফল অতি সংক্ষেপে বর্ণনা করিয়া ফেলিলেন—

সূর্য্য, গ্রহ, উপগ্রহ-দল,
সবে চলে তালে তালে; নীহারিকা বাঁধা জালে,
ধূমকেতু সময়ে উজ্জ্বল।
ঘুরে ধরা নিজ কক্ষে, বর্ষ ষড়-ঋতু-বক্ষে—
মরণ কি সুধু বিশৃঙ্খল?

কিন্তু গীতাবাদ যে হৃদয়ে শান্তি আনয়ন করিল না, ছার বিজ্ঞানের কি সাধ্য সে হৃদয়ের শোক-বহ্নি নির্ব্বাপিত করে?

ছিল সত্য, ছিল স্থূল, হ'লো সূক্ষ্ম, হ'লো তুল,—
মনেরে বুঝাব এই বলি'?
ব্যষ্টিতে সমষ্টি-ভাব? ক্ষুদ্রত্বে মহত্ত্ব-লাভ?
আবার যে রহস্য সঁকলি!

আবার কবি শোকবিহ্বল হইয়া উঠিলেন। বাস্তব জগতের ঘটনা রাশির উল্লেখ করিয়া বিলাপ সঙ্গীত উঠিল—সে শোকগাথায় বিপত্নীক পাঠক আবার নূতন করিয়া নিজের সহধর্ম্মিণীর স্বর্গারোহণ দেখিতে পাইবে—প্রত্যেক পাঠকের মৃত প্রিয় পরিজনের জীবনস্মৃতিতে তাহার নয়ন অশ্রু-অন্ধ হইবে।

অক্ষয়কুমার 'এষা'য় তাঁহার বিদ্যা, অনুশীলন, পাণ্ডিত্য ও শব্দ-সম্পদের পরিচয় দিয়াছেন বটে কিন্তু আপনার কাজ ভুলেন নাই। হৃদয়ের অন্তঃস্তল হইতে সেই এষার অনুসন্ধিৎসা পুস্তকের সর্ব্বত্র বেদাপ্যমান। তিনি পাণ্ডিত্যের পরিচয় দিয়াছেন শোকে শান্তি পাইবার জন্য, বিদ্যা দেখাইয়া পাঠকের নিকট বাহাদুরী লইবার জন্য নহে। আর বিশেষ করিয়া বিশ্লেষণ না করিলে এ পুস্তকে যে পাণ্ডিত্য আছে তাহা সহজে পাঠক ধরিতে পারিবে না। শিল্প চাতুরী গোপন করাই প্রকৃত শিল্পীর গুণপনা। এ বিষয়ে বড়াল-কবি প্রকৃত শিল্পীর পরিচয় দিয়াছেন।

'এষা' চারি ভাগে বিভক্ত। প্রথম ভাগ "মৃত্যু"। ধীরে ধীরে কিরূপে কবিবরের স্নেহময়ী প্রিয়তমার স্বল্পদিনব্যাপী জীবনের যবনিকা পতিত হইল কবিবর এ অধ্যায়ে সেই চিত্র অঙ্কন করিয়াছেন। এ রকম মর্ম্মস্পর্শী করুণ বর্ণনা আমরা অতি অল্পই পড়িয়াছি। যাহা পড়িয়াছি তাহা কল্পিত চরিত্রের। কবিবরের সহধর্ম্মিণীকে দুরন্ত মৃত্যু আসিয়া স্বর্গধামে লইয়া যাইতেছে, মুমূর্ষু মাতার শয্যায় বসিয়া স্নেহের কন্যা ভীতা হইয়া বলিল—

'বড় ভয় করে, তুমি এস ঘরে,
এলোমেলো কি বলে কেবল !'

মৃত্যুশয্যায় শায়িতা সাধ্বী প্রবাসী পুত্রের কুশল সংবাদে ম্লান মুখে হাসিলেন, শেষে

'শান্ত—তৃপ্ত, ধীরে পার্শ্ব ফিরে'
করিল শয়ন—
ফুরাল জীবন !'

কবির বর্ণনা-কৌশল এত সুন্দর যে পড়িবার সময় মনে হয় সত্য সত্যই এক সতীর আত্মা আমাদের সম্মুখ হইতে দিব্যধামে মহাপ্রস্থান করিল। মুগ্ধ পাঠকের এমন কি পাষাণ চক্ষু আছে যে তাহা অশ্রুরোধ করিতে পারে! ঠিক তাহার পরেই পরিত্যক্ত কাতর স্বামী শোক-মোহে পাগলের মত বলিয়া উঠিল—

'ম'রো না—ম'রো না প্রিয়ে, একমাত্র তোমা নিয়ে
আমার এ সাজান সংসার।
চেষ্টা করি', প্রাণেশ্বরি, নয়—তবে দয়া করি'
নিশ্বাস ফেল গো একবার !
না পারো, আমার প্রাণ আমি করিতেছি দান
শ্বাসে—শ্বাসে অধরে তোমার।'

এ আবেগময় বিলাপ শুনিলে কোন্ হৃদয় বিদীর্ণ না হয়? বোধ হয় নির্জ্জনে বসিয়া পড়িলে, লক্ষ লক্ষ নরশোণিত-কলুষিত চঙ্গিজ খাঁরও চক্ষু ফাটিয়া জল পড়ে। ক্রমে শ্মশানের অন্তিম কার্য্য সমাধা হইল। সে করুণ বর্ণনার মধ্যে কিন্তু ভীষণতার চিহ্নটি সুন্দর ভাবে ফুটিয়া উঠিয়াছে। কবি এত বিলাপ করিয়াছেন, এত কাঁদিয়াছেন কিন্তু একই ভাবের পুনরাবৃত্তি করিয়া পাঠকের ধৈর্য্যচ্যুতি করেন নাই। তাঁহার ভাষায় কোনও কালে প্রহেলিকার তমসা নাই, শব্দের মন্দিরে ভাবের বলিদান নাই অথচ তাঁহার গাথার প্রতি ছত্র মাধুরী মাখানো। আমরা এই সমালোচনায় তাঁহার অনেক কবিতা উদ্ধৃত করিয়াছি। লোভ হয় আরও শ্লোক পাঠকের সম্মুখে ধরিয়া নিজেদের দায়িত্ব হইতে অব্যাহতি পাই। এই অধ্যায় হইতে আর একটা শ্লোক না তুলিয়া থাকিতে পারিলাম না।

কোন্ অপরাধে এই কঠোর শাসন ?
কোন্ পিতা পুত্র প্রতি
এমন নির্দ্দয় অতি ?
আমিও ত করিতেছি সন্তান-পালন—
কত রাগি চোখে মুখে,
তখনি ত টানি বুকে,
মুছাতে নয়ন তার—মুছি ত আপন !

পাঠক দেখিবেন ইহার প্রত্যেক ছত্র কিরূপ শ্রুতিমধুর। ইহাতে কবি হৃদয়ের সুকোমল স্নেহের বৃত্তি জ্বলন্ত ভাবে ফুটিয়া উঠিয়াছে। শোকের সময় অভিমানের সুরে অক্ষয়কুমার যেরূপ ভাবে বিধাতার সহিত কলহ করিতেছেন তাহাতে মনে হয় যে জগদীশ্বরের সহিত পিতা পুত্রের সম্বন্ধটা তাঁহার হৃদয়ে অতি গভীর ভাবে বদ্ধমূল ছিল। তিনি তাঁহার এই মর্ম্মবিদারক তীব্র বেদনার জন্য প্রতি ছাতে পিতার সহিত আদুরে ছেলের মত ঠোঁট ফুলাইয়া ঝগড়া করিয়াছেন। যে কলহের শেষ ফল 'এষা'র শেষ অংশে স্বর্ণ অক্ষরে খোদিত হইয়াছে। ক্ষণিক নাস্তিকতার কৃত্রিম আবরণে তিনি আপনার ভক্তিপ্রাণতা ঢাকিতে পারেন নাই।

দ্বিতীয় অধ্যায়—অশৌচ। মৃত্যু-কলুষিত ভীষণ রজনীর প্রভাতে কবিবরের নিকট পৃথিবী এক নূতন ভাব ধারণ করিল; তিনি নিরাশাপ্রসূত মলিন কণ্ঠে বলিলেন—'আমি শুষ্ক ছিন্ন সূত্র-দেব-মালিকার!' মনে মনে কতবার মৃত্যুকে ডাকিলেন। মৃত্যু আর তাঁহার কি করিবে! তিনি চাহিলেন

'একত্র স্বরগ-ভোগ
না হয় একত্র প্রেতলোক!'

তিনি কত রকম যুক্তি তর্কের দ্বারা আপনার মনকে প্রবোধ দিতে লাগিলেন। জগতে তো এ রকম বিপদ সকলের ভাগ্যে ঘটিয়া থাকে। সে বর্ণনায় তিনি তাঁহার বহুদর্শিতা ও পর্য্যবেক্ষণ ক্ষমতার শক্তি দিয়াছেন। কিন্তু তাঁহার আর সুখ-নিদ্রা আসিল না। তিনি উপলব্ধি করিতে লাগিলেন যে তিনি

দুর্গদ্বারে একা সান্ত্রী মত
জীবনে জাগিয়া অবিরত।

তাহার পর তিনি একে একে দার্শনিক মতগুলি পরীক্ষা করিতে লাগিলেন। সে কথার আমরা পূর্ব্বে বিশদ ভাবে সমালোচনা করিয়াছি। জ্যেষ্ঠ পুত্র শ্রাদ্ধাদি করিলেন। আদ্যকৃত্য হইয়া গেলে শান্তি জলে মঙ্গলময়ের নিকট মঙ্গল ভিক্ষা করিয়া কবিবর দ্বিতীয় অধ্যায় সমাপ্ত করিলেন।

(ক্রমশঃ)

শ্রীকেশবচন্দ্র গুপ্ত।

# 'আনন্দ-বিদায়' ও কবি দ্বিজেন্দ্রলাল।

প্রায় পাঁচ বৎসর হইল, শ্রীযুক্ত দ্বিজেন্দ্রলাল রায় তাঁহার "কাব্যের উপভোগ" নামক এক প্রবন্ধে লিখিয়াছিলেন,—"রবীন্দ্র বাবু তাঁর আত্ম-জীবনীতে Inspiration দাবী করে' যখন নিজের কবিতাবলি সমালোচনা কর্ত্তে বসেছিলেন, তখন তাঁর দম্ভ ও অহমিকায় আমি স্তম্ভিত হয়েছিলাম। তাঁরই উক্তি 'বঙ্গদর্শনে' প্রায় তাঁরই ভাষায় পুনরুক্ত দেখে বঙ্গ সাহিত্যের মঙ্গল হিসাবে তার প্রতিবাদ কর্ত্তে বসেছিলাম।"

রবীন্দ্রনাথের 'দর্পহরণ' মানসে তাঁহাকে ও তাঁহার লেখনীকে আক্রমণ করিয়া এই কয়বৎসর-কাল ক্রমাগত দ্বিজেন্দ্র বাবু অশ্রান্ত ভাবে কত যে ছড়া, পদ্য ও প্রবন্ধ লিখিয়াছেন, তাহার সংখ্যা নাই। অদ্যকার আলোচ্য এই 'আনন্দ-বিদায়' নাটিকাও প্রধানতঃ সেই উদ্দেশ্যে রচিত। এই নাটিকা বা এই নাটিকার উদ্দেশ্য সম্বন্ধে আমাদের যাহা কিছু বক্তব্য, তাহা পরে বলিতেছি। "বঙ্গ সাহিত্যের মঙ্গল হিসাবে" সর্ব্বপ্রথমেই এই গ্রন্থের 'ভূমিকা' সম্বন্ধে কিছু বলা কর্ত্তব্য বোধ করি। কারণ, রবীন্দ্রনাথের যে দম্ভ-দোষ দর্শনে দ্বিজেন বাবু 'স্তম্ভিত ও বিস্মিত হইয়া তাহার বিরুদ্ধে অস্ত্রধারণে প্রবৃত্ত হইয়াছিলেন, তাহা অপেক্ষা শত-সহস্র গুণ দম্ভ ও অহমিকা তাঁহার কৃত এই 'ভূমিকা'য় প্রকটিত। দৃষ্টান্ত দ্বারা কথাটা বিশদ করিয়া দিতেছি।

গ্রন্থকার 'ভূমিকা'র একস্থলে লিখিয়াছেন,—"কোন কোন সমালোচক এমন নিরেট যে ভূমিকারূপ হাতুড়ি দ্বারাও তাঁহাদের মাথায় পেরেক বসে না। উদাহরণতঃ "পরপারে"র ভূমিকায় আমি বলিয়া দিলাম যে, ইহা ইংরাজি শিক্ষায় আলোড়িত "বর্ত্তমান ভদ্র হিন্দু সমাজের' ভিত্তির উপর গঠিত। তথাপি এই ব্যক্তিগণ নাটকে সেকেলে আদর্শ খুঁজিতে বসিলেন।...... কিন্তু কি করিব আমি বুক্তি দিতে পারি, মস্তক দিতে পারি না। তাহা ভগবানের সৃষ্টি।"

'পরপারে'র চিত্র সামাজিক হইয়াছে কি অসামাজিক হইয়াছে, সে কথা 'পরপারে'র সমালোচনার সময় দেখাইব। উপস্থিত আমরা পাঠকবর্গকে উপরি উদ্ধৃত দ্বিজেন বাবুর ভাষার প্রতি একটু দৃষ্টি নিক্ষেপ করিতে অনুরোধ করিতেছি। আমাদের বিশ্বাস, যাঁহার ঘটে বিন্দুমাত্র বুদ্ধি আছে, তিনিই বুঝিবেন যে দ্বিজেন্দ্র বাবুর ঐ গালাগালির লক্ষ্য—'বঙ্গবাসী' ও 'নব্যভারতে'র সমালোচক। সম্ভবতঃ গ্রন্থকার একথা স্বীকার করিবেন না। তিনি হয়ত বলিবেন যে, "আমার অমন মৌলিক রসিকতাকে যে গালাগালি বুঝে, তাহার "মস্তকে ছোট-খাট চাঁটিকা।" কিন্তু দ্বিজেন বাবু যাহাই বলুন না কেন, তাঁহার ঐ ভদ্রলোকের অব্যবহার্য্য ভাষা পাঠে বোধ করি এমন কোনও ভদ্রসন্তান নাই, যিনি ঘৃণায় ও বিরক্তিতে মুখ না ফিরাইবেন। উহা পাঠে 'বঙ্গবাসী'র সমালোচক অনায়াসে বলিতে পারেন যে, "দ্বিজেন বাবুকে আহা আর কখনও কিছু বলিয়া কাজ নাই। যিনি নিজের লেখার দুই একটা অপ্রশংসার কথা শুনিলেই ভদ্রলোককে গালাগালি করেন, তাঁহার উপর রাগ করিবার কিছু নাই; বরং তিনি কৃপাপাত্র!"

দ্বিজেন বাবুর ভাষার অসংযম ও শিথিলতার পরিচয় যে আজ এই প্রথম পাইলাম, তাহা নহে। তিনি যখন সাহিত্য-ক্ষেত্রে মক্স করিতেছিলেন, তখন একবার সাহিত্য-গুরু বঙ্কিমচন্দ্রের লেখার দোষ ধরিয়া তিনি লিখিয়াছিলেন,—"এই সব কল্পনা উক্ত গ্রন্থকারের (বঙ্কিমের) শেষ বয়সে বিকৃত মস্তিষ্কের চিহ্ন বলিয়া বোধ হয়।" সুখের বিষয় এই যে, বঙ্কিমের প্রতি এইরূপ অসংযত, উদ্ধত ভাষা প্রয়োগ করিয়া দ্বিজেন বাবু অব্যাহতি লাভ করিতে পারেন নাই। বাঙ্গালার নির্ভীক ও নিরপেক্ষ সমালোচক সমাজপতি মহাশয়ের ভাষার কশাঘাত তাঁহার ঐ অসংযত লেখনীকে সুসংযত করিতে প্রয়াস পাইয়াছিল। জানি না কেন, সমাজপতি মহাশয় আজকাল দ্বিজেন্দ্র বাবুর এই যথেচ্ছাচার নীরবে সহ্য করিতেছেন! নহিলে বুঝি দ্বিজেন্দ্রলাল এমন জঘন্য, এমন কিছু-না, এমন ছেব্‌লামি পরিপূর্ণ পুস্তক লিখিতে সাহস করিতে পারিতেন না। দ্বিজেন্দ্র বাবু নিজেকে সুনীতির প্রতিপোষক ও দুর্নীতির শত্রু বলিয়া যখন-তখন ঘোষণা করিয়া থাকেন; সেইজন্য তাঁহাকেই জিজ্ঞাসা করি যে, জগতের কোন্ নীতিশাস্ত্র ভদ্রলোকের প্রতি ঐরূপ ভাষা-ব্যবহার শিক্ষা দিয়া থাকে?

সমালোচকদিগের জন্য 'হাতুড়ি'র ব্যবস্থা দ্বিজেন বাবু যে 'আনন্দ-বিদায়ে' এই প্রথম করিলেন, তাহা নহে। তাঁহার প্রায় প্রত্যেক 'নাটক' ও 'নাটিকা' নামাঙ্কিত পুস্তকের ভূমিকায় সমালোচকগণকে তিনি ধমক দিয়াছেন, চোখ রাঙাইয়াছেন। তাঁহার 'ভূমিকা'র ভাবখানা এই যে,—"যা" কিছু বিদ্যে, বুদ্ধি সে সমস্তই আমার মস্তকের ভিতর গজ্ গজ্ করিতেছে। আমি যাহা বলি, তাহা অকাট্য। আমি যাহা লিখি, তাহা নিখুঁৎ। সে লেখার যে দোষ ধরে তাহার "পৃষ্ঠে ঝাঁটিকা।" আমরা একবার তাঁহার 'দুর্গাদাস' গ্রন্থের সমালোচন-কালে দেখাইয়াছিলাম যে 'তাঁহার অঙ্কিত আরঙ্গজেব চিত্র না হইয়াছে স্বাভাবিক, না হইয়াছে ইতিহাসানুযায়ী।' এতদুত্তরে তিনি তাঁহার 'সাজাহান' গ্রন্থের 'ভূমিকা'য় লিখিলেন,—"যাঁহারা 'দুর্গাদাসে বর্ণিত ঔরংজীব ঐতিহাসিক ঔরংজীব নহে' বলিয়া চীৎকার করেন, তাঁহারা না জানেন ইতিহাস না জানেন মানব-চরিত্র।" অথচ—এই দ্বিজেন বাবু নিজেই ঐ 'ভূমিকা'র শেষাংশে লিখিলেন যে, "ইয়ুরোপীয় ইতিহাসকার ও পর্য্যটকগণ প্রায় একবাক্যে তাঁহাকে (আরেংজেবকে) কেন যে এমন গাঢ় কৃষ্ণবর্ণে চিত্রিত করিয়াছেন, তাহা তাঁহারাই জানেন।"

শুধু 'হাঁ' এবং 'না' লইয়া তর্ক করা চলে না। পূর্ব্বতন বড় বড় ঐতিহাসিকগণের অভিমতকে ফুৎকারে উড়াইয়া দেওয়ায় তাঁহার যুক্তির সারবত্তা খুবই প্রকাশ পাইতে পারে, কিন্তু বলিতে কি —এ সমস্তকে লোকে 'প্রহসন' বলিয়াই মনে করে। অতএব দ্বিজেন বাবুর অমন পরম সারবান যুক্তি দেখিয়া যদি কেহ হাস্য সম্বরণ করিতে না পারে, তাহা হইলে তাহাকে দোষ দেওয়াও চলে না; বরং তাহার সে হাসি স্বাভাবিক বলিতে হইবে। তবে কথা হইতেছে, এই হাসির মৃদু আঘাত যে একজন 'পুরুষ লেখকে'র চিত্তকে এতটা বিকল ও এতটা বিচলিত করিয়া তুলিতে পারে, একথা আমরা দ্বিজেন বাবুর লেখা না পড়িলে ধারণা করিতে পারিতাম না। দ্বিজেন বাবু একজন সামান্য লেখক হইলে আমরা এত কথা বলিয়া 'অর্চ্চনা'র স্থান নষ্ট করিতে যাইতাম না। কিন্তু জনকয়েক লেখকের তিনি আদর্শ। পাছে তাঁহারা দ্বিজেন বাবুর এই নজির

দেখিয়া ভদ্র লেখকের অব্যবহার্য্য ভাষা এবং এই 'আনন্দ-বিদায়ে'র রসিকতার মত হীন রসিকতার উদ্গীরণ করেন, এই আশঙ্কায় আমরা এত কথা বলিতে বাধ্য হইয়াছি।

অনেক সময় অনেক বিষয়ে দেখা গিয়াছে যে, তর্ক-যুক্তি অপেক্ষা ব্যঙ্গ-বিদ্রূপ অধিকতর কার্য্যকরী হইয়াছে। দৃষ্টান্ত—ভলটেয়ার। দৃষ্টান্ত—আমাদের দেশের অমৃতলাল। অমৃতলালের নিদারুণ অঙ্কুশ দেশের অনেক ভণ্ডের স্থূল চর্ম্ম বিদ্ধ করিয়া তাহাদের চিত্ত বিকল ও বিচলিত করিয়াছে। তাঁহার 'বাবু' ও 'বিবাহ বিভ্রাট' যে শুধু চাটনীর মত আপাতঃ মুখরোচক, তাহা নহে। তাহাতে পুষ্টিকর খাদ্যেরও উপাদান আছে। তবে কথা হইতেছে এই যে, হাস্যরস বা ব্যঙ্গরস যদি সক্ষম লেখকের দ্বারা সুপ্রযুক্ত হয়, তবেই তাহা ব্রহ্মাস্ত্রস্বরূপ কার্য্য করে; নতুবা নহে। রসিকতা সুপ্রযুক্ত না হইলে তাহা ছেব্‌লামিতে পরিণত হয়। কিন্তু ছেব্‌লামি—বিরক্তিকর। ভদ্র-সাহিত্যে তাহার 'প্রবেশ নিষেধ'।

পাঠক ও সমালোচকের মুখবন্ধ করিবার আশায় দ্বিজেন বাবু সচরাচর যে কৌশল অবলম্বন করিয়া থাকেন, 'আনন্দ-বিদায়ে'র 'ভূমিকা' এবং 'প্রস্তাবনা'তেও সে কৌশলের বিলক্ষণ পরিচয় আছে। 'প্রস্তাবনা'র একস্থলে লিখিত আছে,—

"কে রসিক বেরসিক জানি না,
বিদ্বেষ নিন্দাও মানি না,
বেরসিক যিনি, তাঁর আছে বেশ অধিকার—
বেশী ভাত খাইবার গিয়ে নিজ বাটিকায়।"

ছড়াটির ভাব এই যে, "আমার 'নাটিকা'কে যে মন্দ বলে, সে বেরসিক! সে যেন নিজের বাড়ীতে গিয়ে বেশী ক'রে ভাত খায়।"

'বেরসিক' নামের ভয়ে এক আধ জন পাঠক হয়ত এই 'কুইনাইনে'র বড়ী গলাধঃকরণ করিলেও করিতে পারে। কিন্তু 'বাড়ীতে গিয়ে বেশী কোরে ভাত খেও',—মান্ধাতা আমলের এই অতি পুরাতন, অতি জীর্ণ ও পচা রসিকতা হইতে কেহ রস উপভোগ করিতে পারে, এমন পাঠক এখন বাঙ্গালা দেশে আছে বলিয়াত বিশ্বাস হয় না। দ্বিজেন বাবু যদি আমাদের সত্য-কথাকে নিতান্ত হেয় জ্ঞান না করেন, তবে তাঁহাকে বলিয়া রাখি যে, এই বহি হইতে স্বয়ং রচয়িতা ব্যতীত আর কাহারও রসাস্বাদন করিবার সামর্থ্য নাই। গ্রন্থের আদি হইতে অন্ত পর্য্যন্ত সমগ্র স্থানে হাসাইবার জন্য লেখকের একটা প্রাণপণ চেষ্টা লক্ষিত হয়; কিন্তু সে সমস্ত চেষ্টাই পণ্ডশ্রম হইয়াছে মাত্র। গ্রন্থখানা পড়িবার সময় মনে হয় লেখক যেন ব্যঙ্গ, গালি ও ছেব্‌লামি এই তিনের প্রভেদ ভুলিয়া গিয়া এই গ্রন্থ রচনা করিয়াছেন।

অমৃত হইলেও একই সামগ্রী—বারংবার কচ্‌লাইলে তাহা তিক্ত হইয়া উঠে। এই 'আনন্দ-বিদায়' সেই তিক্ত রসের উৎস। গ্রন্থকারের মতানুযায়ী রবীন্দ্রনাথের যে সকল রচনা কুরুচি ও দুর্নীতিমূলক এই গ্রন্থখানিকে একপ্রকার সেই সকল রচনারই তালিকা বলা যাইতে পারে। কিন্তু একঘেয়ে একই কথার বারংবার উদ্গীরণে লেখক নিজে রস পাইতে পারেন, তা' বলিয়া সকলেরই যে উহা ভাল লাগিতে হইবে, এমন আব্দার কে শুনিবে?

'প্যারডি' যদি সুরচিত হয়, তবে তাহা উপভোগ্য হইয়া থাকে স্বীকার করি। কিন্তু নন্দ বিদায়ের 'প্যারডি' হিসাবেও গ্রন্থখানি কিছু হয় নাই।

রসপরিচালনায় লেখক ইহাতে আদৌ দক্ষতা দেখাইতে পারেন নাই। উদাহরণস্বরূপ, গ্রন্থের যদৃচ্ছাস্থান হইতে আমরা একটু উদ্ধৃত করিয়া দিতেছি। ১৯ পৃষ্ঠা :—

"ডাকিয়াছি। যাও চট্টগ্রামে, ধ'রে আনো
দুরাত্মা নেপাল চন্দ্রে!
তাহারে করিব বধ।
পড়্ পড়্ পড়্—নেপালের হবে মুণ্ডপাত;
ধড়্ ধড়্ ধড়্—পড়িবে নেপাল।
ছড়্ ছড়্ ছড়্—ছড়াইবে রক্ত তার;
হুড়্ হুড়্ হুড়্—খাইব তাহা উদর ভরিয়া।
কড়মড় চিবাইব মুণ্ডপরে—যেন পান।
(স্বগত) দেখিতেছি কত বল ধরে সে নেপাল!
হাঃ হাঃ হাঃ হাঃ——",

মনুষ্য-আকারধারী জীবের মধ্যে বোধ করি, এমন কেহ অন্তঃসারশূন্য নাই যে, ঐ "প্যারডি" পড়িয়া যাহার মুখে একটুও হাসির রেখা ফুটিতে পারে। এক আধ স্থলে এরূপ হইলে আমরা কিছু বলিতাম না। গ্রন্থের আপাদমস্তক এই ধরণের 'প্যারডি'তে পরিপূর্ণ। কত দেখাইব? কম্বলের লোম—বাছিয়া দেখাইবার নহে।

এই গ্রন্থের আর এক পাত্র বলিতেছেন,—"এর moral আমি এইটুকু বুঝ্‌লাম যে—এঁ্যা এঁ্যা—ছেলে বয়সে যে লোকে বিয়ে করে সে নিজের জন্য, আর বুড়োবয়সে যে বিয়ে করে সে —এঁ্যা এঁ্যা—পরোপকারায়।" বটতলায় যে রসের তরঙ্গ আমরা কাটাইয়া উঠিতেছিলাম, আজ দেখিতেছি সেই রসের ভাঁড় হাতে করিয়া দ্বিজেন বাবু মাতৃমন্দিরে উপস্থিত। মার পবিত্র মন্দিরে তাড়ির হাঁড়ীর আমদানী কে সহ্য করিবে? দ্বিজেন বাবু অপরের রচনার মধ্যে বড় বেশী রকম 'দুর্নীতি'র অন্বেষণ করিয়া থাকেন; কিন্তু তাঁহার ঐ 'রসিকতা'কে তিনি কোন্ 'নীতি'র অন্তর্গত করিতে চাহেন? এই দুঃখেই বঙ্কিমচন্দ্র একবার লিখিয়াছিলেন,—"আমাদের দেশে অন্ধ অন্ধকে পথ দেখাইয়া দেয়। ভ্রান্ত অপর ভ্রান্তকে উপদেশ দিয়া থাকে।"

গ্রন্থকার 'ভূমিকা'য় লিখিয়াছেন বটে,—"এ নাটিকায় কোন ব্যক্তিগত আক্রমণ নাই।" কিন্তু পাঠক সাধারণে এ কথায় বিশ্বাস করিতে চাহে না। তাহারা বলে যে, 'আনন্দ বিদায়' নাটিকার ৪২ পৃষ্ঠায় রাজা রামমোহন ও মহর্ষি দেবেন্দ্রনাথের প্রতি কটাক্ষ আছে। প্রমাণস্বরূপ তাহারা এই স্থলের উল্লেখ করে; যথা—

নেপাল। সাহিত্য-সম্রাট হব, ঋষি হব।
মালতি। সকলি সম্ভবে কলিকালে—
ভূমিশূন্য রাজা, বিদ্যাবিহীন হাকিম;

নিরক্ষর কাব্যবিশারদ,
বিষয়ী মহর্ষি।"

সাধারণের এ অনুমান যদি সত্য হয়, তাহা হইলে দ্বিজেন বাবুকে আমাদের কিছুই বলিবার নাই। কারণ, মৃত মহাত্মাদের প্রতি যিনি ব্যঙ্গ-বিদ্রূপ করিতে সঙ্কোচ অনুভব না করেন, তাঁহাকে কি বলিয়া যে লজ্জা দিব,ভাষায় তাহা ত খুঁজিয়া পাই না। 'হাস্যরসে'র এইরূপ শোচনীয় পরিণাম দেখিয়াই বোধ করি, বঙ্কিমচন্দ্র লিখিয়াছিলেন,—"সাহিত্যসমাজে লাঠীয়াল আর নাই, এমন নহে; দুর্ভাগ্যক্রমে সংখ্যায় কিছু বাড়িয়াছে, কিন্তু তাহাদের লাঠী ঘুনে ধরা, বাহুতে বল নাই, তাহারা লাঠীর ভরে কাতর, শিক্ষা নাই, কোথায় মারিতে কোথায় মারে। লোক হাসায় বটে, কিন্তু হাস্যের পাত্র তাহারা স্বয়ং।"

এই 'নাটিকা'র প্রথম অভিনয় রজনীতে দর্শকগণ বিরক্ত ও উত্তেজিত হওয়ায় দ্বিজেন বাবু দুঃখ করিয়া লিখিয়াছিলেন যে, "বাঙ্গালা দেশে 'প্যারডি' বুঝিবার এখনও সময় আসে নাই।" আমাদের কিন্তু এই মনে হয় যে, বাঙ্গালা দেশের ভবিষ্যৎ আশাপ্রদ, সেইজন্যই এই 'নাটিকা'র আর দ্বিতীয় অভিনয় রজনী হইল না। বাঙ্গালা দেশে এখনও মানুষ আছে বলিয়াই এ পুস্তককে অবজ্ঞার সহিত দূরে নিক্ষেপ করিতে পারিয়াছে।

তবে দ্বিজেন বাবুর বিপক্ষদল তাঁহার বিরুদ্ধে আর যে এক অভিযোগ আনিয়াছেন, সে অভিযোগের বিশেষ কোন ভিত্তি নাই। তাঁহারা বলেন যে, দ্বিজেনবাবু নানা উপায়ে ইহাই বলিতে চাহিতেছেন যে তিনি বঙ্গীয় কাব্যসাহিত্যে রবীন্দ্রনাথের প্রতিদ্বন্দ্বী, আর নাট্য-সাহিত্যে গিরিশচন্দ্রের প্রতিদ্বন্দ্বী। আমাদের কিন্তু বিশ্বাস এই দ্বিজেন বাবু এত অপদার্থ নহেন যে তিনি স্বপ্নেও নিজেকে ঐ মহাকবিদ্বয়ের সহিত তুলনীয় মনে করিতে পারেন! কেননা, এই তুলনায় দ্বিজেন বাবুকে উপহাস করা হয় এবং গিরিশ ও রবীন্দ্রের যুগান্তরকারিণী প্রতিভার অবমাননা করা হয়।

শ্রীঅমরেন্দ্রনাথ রায়।

৯ম বর্ষ, মাঘ ১৩১৯ ]
January, 1913.

[ REG. No. C. [illegible]

# অৰ্চ্চনা

মাসিক পত্রিকা ও সমালোচনী

সম্পাদক—শ্রীকেশবচন্দ্র গুপ্ত এম্-এ, বি-এল্

১৮ নং পার্ব্বতীচরণ ঘোষের লেন, ( অৰ্চ্চনা পোঃ আঃ ) অৰ্চ্চনা কার্য্যালয় হইতে শ্রীকৃষ্ণদাস ধর কর্ত্তৃক প্রকাশিত।

অগ্রিম দেয় বার্ষিক মূল্য ১।০ পাঁচ সিকা মাত্র ] [ নগদ মূল্য ।০ আনা।

'কেশরঞ্জন' গুণের তুলনায় অদ্বিতীয়।

কেশ কোমল ও মসৃণ করিতে—কেশরঞ্জনের ন্যায় দ্বিতীয় উপাদান আর নাই। কেশের উন্নতি, উজ্জ্বলতা বৃদ্ধি ও মসৃণতা সাধন করিতেই কেশরঞ্জনের আবিষ্কার ও নামের সার্থকতা। টাক-নিবারণে ও অকালে কেশপকতা নিবারণে, ইহা অদ্বিতীয়।

দিনরাত্র সুগন্ধে বিভোর রাখিতে—কেশরঞ্জনের প্রতিদ্বন্দ্বী ,আর কিছুই নাই। কেশরঞ্জন মাথায় মাখিলে—বোধ হয়, যেন চারি দিকে কত শত গন্ধরাজ, কত শত চামেলি, কত শত গোলাপ, যুটিয়া—মিশ্র-গন্ধ বিতরণ করিতেছে।

সর্ব্ববিধ শিরঃপীড়া নিবারণে—ইহা অদ্বিতীয়। যাঁহাদের মাথা ধরে, মাথা ঘোরে, মাথার ভিতর দপ্-দপ্ করে, হাত, পা, চক্ষু, জ্বালা করে—তাঁহারা কেশরঞ্জন ব্যবহারে বিশেষ উপকার পাইবেন।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| একশিশির মূল্য | ... | ১৲ এক টাকা। | মাশুলাদি | ... | ।/০ আনা। |
| তিনশিশির মূল্য | ... | ২।০ নয়সিকা। | মাশুলাদি | ... | ৸/০ আনা। |

গভর্ণমেণ্ট মেডিকেল ডিপ্লোমাপ্রাপ্ত

কবিরাজ শ্রীনগেন্দ্রনাথ সেনগুপ্ত।

আয়ুর্ব্বেদীয় ঔষধালয়,

১৮।১ ও ১৯ নং লোয়ার চিৎপুর রোড, কলিকাতা।

# সুরমা

## সুরমা সকলেরই জন্য।

**সুরমা সুন্দরীর জন্য।**—কেন না—"সুরমায়" সুন্দরীর সুষমা আরও ফুটিয়া উঠে। "সুরমায়" তাঁহার ভ্রমর-কৃষ্ণ কুঞ্চিত-কেশ আরো কালো, কুঞ্চিত ও কোমল হয়।—বেণীরচনায় "সুরমা" তাঁহার প্রধান সহায়।

**সুরমা সুন্দরের জন্য।**—সুন্দর-কান্তি যুবক "সুরমা" ব্যবহারে আরও সুন্দর হয়। নিমন্ত্রণ সভায় বা নাচের মজলিসে, যাইবার পূর্ব্বে "সুরমা" ব্যবহার করিলে, সুরমার সুগন্ধে সে মজলিশে শত শত প্রফুল্ল প্রসূনের সুবাস ফুটিয়া উঠে।

**সুরমা শিশুদিগের জন্য।**—শিশুদের কোমল পবিত্র-অঙ্গে "সুরমার" সুবাস লাগিলে, তাহাদের শ্রী-সৌন্দর্য্য বাড়িয়া উঠে। বোধ হয়, ছোট ছোট দেবদূতগুলি কি একটা পবিত্রতা মাখিয়া চারিদিকে খেলিয়া বেড়াইতেছে।

মূল্যাদি।—বড় এক শিশি ৸০ বার আনা, ডাক-মাশুল ও প্যাকিং ।৵০ সাত আনা। একত্র তিন শিশি ২৲ দুই টাকা, মাশুলাদি ৸৵০ তের আনা।

## এস, পি, সেন এণ্ড কোম্পানির স্বদেশ-গৌরব এসেন্স।

**চম্পক।**—চাঁপার তীব্রতা কেমন উজ্জ্বল মধুরে পরিণত হইয়াছে তাহা দেখিবার জিনিষ।

**বেলা।**—অবসন্ন গ্রীষ্ম-বেলায় 'বেলার' গন্ধ যেন স্বর্গসুখ আনিয়া দেয়।

**যূথিকা।**—আমাদের ঘরের যূথিকাই বিলাতীসাজে 'জেস্‌মিন্' হইয়া উঠিয়াছে।

**কামিনী।**—যামিনীর জ্যোৎস্না কামিনী সৌরভে মধুরতর হইয়া উঠে।

**মস্ক্‌জেস্‌মিন।**—মিলিত নামই ইহ মিলনের মধুরতা প্রকাশ করিতেছে।

**চামেলী।**—চামেলীর সৌরভ বড় ।—বড় মধুর।

**সাবিত্রী।**—সাবিত্রী সাবিত্রী-চরিত্রের মতই পরম পবিত্র ও স্পৃহনীয় পদার্থ।

**মল্লিকা।**—বেলা—যূথিকাদির সহিত মল্লিকা চিরদিনই একাসন অধিকার করে।

প্রত্যেক পুষ্পসার বড় শিশি ১৲ এক টাকা। মাঝারি ৸০ বার আনা। ছোট ।০ আট আনা। মাশুলাদি ।৵০ পাঁচ আনা।

যাবতীয় কবিরাজি ঔষধ, তৈল, ঘৃত, মোদক, অবলেহ, আসব, অরিষ্ট, মকরধ্বজ, স্বর্ণসিন্দুর প্রভৃতি এবং সকল প্রকার জারিত ধাতুদ্রব্য আমরা অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করিয়া সুলভ দরে বিক্রয় করিতেছি। এরূপ খাঁটী ঔষধ অন্যত্র দুর্লভ। রোগিগণ স্ব স্ব রোগবিবরণ লিখিয়া পাঠাইলে, আমরা অতি যত্নসহকারে উপযুক্ত ব্যবস্থা পাঠাইয়া থাকি। ব্যবস্থা ও উত্তরের জন্য অর্দ্ধ আনার ডাক-টিকিট পাঠাইবেন।

**এস, পি, সেন এণ্ড কোম্পানী,**

ম্যানুফ্যাক্‌চারিং কেমিষ্টস্।

১৯।২ নং লোয়ার চিৎপুর রোড, কলিকাতা

# এষা।

পূর্ব্বে বলিয়াছি দ্বিতীয় অধ্যায়ে কথঞ্চিৎ টেনিসন-প্রভাব বিদ্যমান। টেনি-সনের নিকট হইতে কেবল দার্শনিক মত বিচার করিবার ধারণাটা অক্ষয়কুমার লইয়া থাকিতে পারেন। কিন্তু বাকী সব তাঁহার নিজস্ব—প্রত্যেক ছত্র তাঁহার নিজের নামের মোহরাঙ্কিত। এই অধ্যায়ের দ্বিতীয় কবিতাটি বোধ হয় In Memoriam-এর ষষ্ঠ শ্লোকের ছায়াবলম্বনে লিখিত। ইংরাজ কবি বিদ্রূপ-ব্যথিত স্বরে বলিয়াছিলেন—

'One writes, that "Other friends remain"
That "Loss is common to the race"—
And common is the commonplace
And vacant chaff well meant for grain.

কতকটা সেই সুরের প্রতিধ্বনি করিয়া বাঙ্গালী অক্ষয়কুমার আপনাকে সান্ত্বনা দিবার জন্য লিখিয়াছেন—

মৃত্যু।—প্রতি- দিবস ঘটনা;
তাহে কেন এত শোক?
সবাই মরিবে, সবারি মরেছে,
চিরজীবী কোন্ লোক?

পিককণ্ঠ প্রতিভাবান ইংরাজ কবি কতকগুলা ভীষণ মর্ম্মভেদী শোকাবহ মৃত্যু ঘটনা আলোচনা করিতে বসিলেন। অক্ষয়কুমারও তাহা করিলেন। পুত্রহারা ইংরাজ পিতাকে লক্ষ্য করিয়া টেনিসন বলিলেন—

O father, wheresoe'er thou be,
That pledgest now thy gallant son;
A shot, ere half thy draught be done,
Hath still'd the life that beat from thee.

এই কবিতাটির কেবল ভাষা ইংরাজি নহে, ইহার ভাব, ধারণা সমস্তই ইংরাজের প্রকৃত জীবনচিত্র হইতে গৃহীত। পুত্রের মঙ্গল কামনা করিয়া মদ্যপান করা বিলাতী রীতি, বিলাতী সামাজিক প্রথা। কোনও বাঙ্গালী কবি যদি টেনিসন-মনীষা পূজা করিবার জন্য ঐ কবিতাটি হুবহু বাঙ্গলা ভাষায় বাঙ্গালী পাঠকের

নিকট ধরিত তাহা হইলে তাহাকে হাস্যাস্পদ হইতে হইত। অক্ষয়কুমারের মত কৃতী লেখক পুত্র-শোক-বজ্রাহত, ছিন্ন-আশ জনকের চিত্র বর্ণনা করিবার বাসনাটি মাত্র বোধ হয় ইংরাজ কবিবরের নিকট হইতে লইয়া আপনার প্রতিভার বলে করুণ ছন্দে নিম্নলিখিত চিত্রটি দিলেন —

পিতা ভাবে,—কবে অবসর লবে,
পুত্র তা'র হ'লো কৃতী ;
কর্ম্মক্ষেত্রে ঘুরে আজো বৃদ্ধ পিতা
ল'য়ে শোক-দীর্ণ স্মৃতি।

এ চিত্রটুকু খাঁটী দেশী, কৃতী-পুত্র-মুখাপেক্ষী এ পিতার বার্দ্ধক্যের আশা উদ্দীপনা একেবারে ভারতবর্ষীয়। ইহাতে বিলাতীর ছিটা ফোঁটা অবধি নাই।

তাহার পর কল-কণ্ঠ টেনিসন পুত্রহারা ইংরাজ জননীর চিত্র দিয়াছেন। সে জননীকে আমরা চিনি না, তাঁহার সে সন্তানও আমাদের সমাজের নহে, সে মৃত দেহ দেখিয়া আমাদের হৃদয়ের রক্ত জমিয়া যায় না। সে বর্ণনা মহাজনের লিখিত অতি উচ্চদরের কাব্যাংশ বলিয়া আমাদিগের মর্ম্মে প্রবেশ করে বটে কিন্তু তাহাতে আমরা পরের ঘরের বিপদ দেখিয়া সহানুভূতি করি। ইংরাজ সে চিত্রে কাঁদে, আমরা বিদেশী দুঃখিত হই মাত্র।

O mother, praying God will save
Thy sailor,—while thy head is bow'd,
His heavy-shotted hammock-shroud
Drops in his vast and wandering grave.

ঐ ভাব লইয়া বাঙ্গালী কবি আঁকিয়াছেন—

স্থবিরা জননী, একই বাছনি,
পূজা না হইতে শেষ,—
পথে পথে ওই ছুটে পাগলিনী,
আলুথালু, রুক্ষ কেশ।

এবার আমরা নিজের ঘরের বিপদ দেখিলাম। বাঙ্গালী পাঠকের জন্য অক্ষয়-কুমার ঐ চিত্রটি একেবারে বাঙ্গালী-পটে তুলিয়া লইলেন। তিনি টেনিসনের গম্ভীর ঝঙ্কারে নিজের সত্বা ভুলিয়া আপনার জাতীয়তার বিশেষত্ব উপেক্ষা করিয়া তাঁহার কবিতার ভাষা অনুবাদ করিলে বাঙ্গালী পাঠকের নিকট তাহা অপাঠ্য হইত।

ইংরাজ কবি তাহার পর প্রিয়-প্রত্যাগমন-প্রত্যাশী প্রণয়িনীর চিত্র দিয়াছেন। তাহা ইংরাজ রমণীর পরিচ্ছদ-প্রসাধন-সৌন্দর্য্যভাতিতে উদ্ভাসিত। অক্ষয়-

কুমার একটি মাত্র মর্ম্মস্পর্শী শ্লোকে বাঙ্গালী প্রণয়িনীর ভগ্ন প্রাণের পরিচয় দিয়াছেন। টেনিসন এইখানে শেষ করিয়াছেন। অক্ষয়কুমার সে চিত্রশালায় মাতৃপিতৃহীন ক্ষুদ্র ভ্রাতাহারা বিধবা ভগিনীর চিত্র দিয়াছেন। আর আঁকিয়াছেন—

বিব্রত জনক, মাতৃহীন শিশু
কিছুতে নাহি যে ভোলে—
পথে পথে যাবে, ঘোমটা দেখিবে—
কাঁদিবে 'মা—মা' ব'লে।

কি সুন্দর চিত্র। তাই বলিতেছিলাম ইংরাজ কবিশেখর প্রতিভাবান টেনিসন-প্রভাব 'অশৌচ' অধ্যায়ে কথঞ্চিৎ প্রকটিত হইলেও তাহাতে অক্ষয়কুমারের নিজের মৌলিকতা পূর্ণ মাত্রায় বিরাজিত, তাহার 'ধ্বজ বজ্রাঙ্কুশের চিহ্ন' জাজ্বল্যমান।

'শোক' নামক তৃতীয় অধ্যায়টি একবিংশতি কবিতার সমষ্টি। এই অধ্যায়ে আমরা প্রকৃতির মঙ্গলমূর্ত্তি অঙ্কনে সিদ্ধহস্ত সেই বড়াল-কবির প্রতিভার পূর্ণবিকাশ দেখিতে পাই। এই অধ্যায়ে আসিয়া আবার আমরা কনকাঞ্জলি, প্রদীপ ও শঙ্খ-প্রণেতাকে খুঁজিয়া পাই। স্বভাবের সেই সরস চিত্রগ্রাহী বর্ণনা—প্রকৃতি সুন্দরীর বাহ্যিক সুষমার মধ্যে একটা অন্তর্নিহিত মাধুরীর পরিচয় পাই। এই অন্তর্দৃষ্টি-সম্পন্ন কবি আমাদিগকে যেন দৈববলে টানিয়া লইয়া যান। স্বভাবের সৌন্দর্য্য অহরহঃ তাঁহার হৃদয়ের অঙ্কে অঙ্কে বিরাজ করিতেছে, তাঁহার হৃদয়ের মধ্যে ভাবের লহর ছুটাইতেছে। তাহার উপর শোকবন্যা আসিয়াছে। সে এক নূতন ভাবস্রোত। একদিকে তর তর কল কল নিনাদে নিজ অঙ্গে স্নিগ্ধ ভানুরশ্মি মাখিয়া প্রকৃতির সুষমাস্রোত ছুটাছুটি করিতেছে, অপরদিক হইতে মর্ম্মভেদী শোকের কৃষ্ণ ভাবরাশি অমানিশার ঘনান্ধকারের ভিতর দিয়া সেই সুখ-স্রোতের বক্ষে আসিয়া মিশিতেছে—তাহার উপর ছড়াইয়া পড়িতেছে। এ অপূর্ব্ব গঙ্গা-যমুনার সঙ্গমে 'এষা'র এ অধ্যায় এক অভিনব ভাবপ্রয়াগ। দুইটি পরস্পর বিরোধী স্রোত আসিয়া মিশিয়াছে বটে কিন্তু একটি অপরটীকে ঠিক গ্রাস করিতে পারে নাই। কাজেই শুক্লবরণা ও শ্যামাঙ্গিনী দুই সতিনে একত্র ঘরকন্না করিতেছে। কবি স্বভাবের সেই হাসিমুখ দেখিয়া একভাগে যথাযথ তাহার বর্ণনা করিতেছেন কিন্তু সে হাসিমুখে তিনি নিজে হাসি দেখিতেছেন না। তাঁহার শোকের আত্যন্তিকতায় সমগ্র প্রকৃতি বিভিন্ন

মূর্ত্তি ধারণ করিয়াছে। তাঁহার অন্তর্মুখী শোক-প্রবাহ এখন বহির্মুখী হইয়া সারাবিশ্বের উপর বিকীর্ণ হইয়া পড়িয়াছে। প্রকৃতি-গ্রন্থের মাল্লনাথ প্রত্যেক মানুষের নিজের মন। অন্তরে সুখ থাকিলে চন্দ্র সূর্য্য, গ্রহতারকা, গিরি নদী, ফল ফুল সকলের মধ্যে আমরা আনন্দের প্রস্রবণ দেখিতে পাই। মহাকবি বাইরণ বলিয়াছিলেন—

"Dear Nature is the kindest mother still."

কিন্তু প্রিয়াবিরহবিদগ্ধ বড়াল-কবির নিকট সমারণ—'প্রাণহীন কিবা নিরুদ্বেগ।' এমন কি

"তেজোহীন রবি দিন দিন,
মসীঘন শশীর গহ্বর,
বার্দ্ধক্যে প্রকৃতি শোভাহীন,
ধরা—শুষ্ক পতিত প্রান্তর।"

পূর্ব্বে বলিয়াছি অক্ষয়কুমার 'এষা'য় শোকের প্রাধান্য রাখিয়াছেন। কিন্তু স্বভাব কবি বলিয়া স্বভাবের দিকে না তাকাইয়া তিনি থাকিতে পারেন নাই। তাঁহার চিরসুখদাত্রী প্রকৃতি তাঁহাকে আরও কাঁদাইয়াছে। অবশ্য তাহা স্বাভাবিক, কারণ তিনি ফুৎকার করিয়া বলিয়াছেন—

এ দুঃখ বরেণ্য ভূমা—জীবনের সাথী,
মরণ-সম্বল,
অসহ্য, অপরিহার্য্য,—বক্ষে দিবারাতি
জ্বলে যজ্ঞানল!

এক একবার কবি তাঁহার স্মৃতির ভাণ্ডার হইতে 'জগৎ-জুড়ানো জ্যোৎস্না-রাতি' 'জীবনের-জীবন্ত-স্বপন'-রূপিনী সতীর আদর-যত্ন স্মরণ করিয়া কাঁদিয়াছেন। বাস্তব জগতের কি সুন্দর চিত্র। পড়িতে মন চায় না। মনে হয় বুঝি ভদ্রতার গণ্ডী অতিক্রম করিয়া কবি দম্পতির সংসারের মধ্যে 'আড়ি' পাতিতেছি। সত্যই যেন ভোজনে উপবিষ্ট স্বামীকে নিকটে বসাইয়া ব্যাকুলভাবে হিন্দুললনা বলিতেছেন—"খাও নাও, কেন পড়ে আছ?" হিন্দুজীবনের এ নিত্য নৈমিত্তিক ব্যাপারটাকে কবিতার ছন্দে ফেলিয়া চোখের সম্মুখে একটা সুখের চিত্র ধরিয়া থাকা প্রকৃত কবির কার্য্য। প্রতিভাবান লেখক মেকলে সাহেব মিল্টনের কবিত্ব সমালোচনা করিবার সময় লিখিয়াছিলেন—

'By poetry, we mean, the art of employing words in such a manner as to produce an illusion on the imagination, the art of doing by means of words what the painter does by means of colours.'

কল্পনা-চক্ষের সম্মুখে মায়াজাল নির্ম্মিত হয় এমন ভাবে বাক্য সমাবেশ করার নাম কবিতা। চিত্রকর রঙ্ লইয়া যাহা করে শব্দের দ্বারা সেই কার্য্য করার নাম কবিতা-রচনা। এ তুলাদণ্ডে ওজন করিলে দেখিতে পাই, অক্ষয়কুমারের প্রত্যেক চিত্রই প্রকৃত কবি-চিত্রিত।

আমরা পূর্ব্বে তাঁহার বরষা নিশা বর্ণনার উল্লেখ করিয়াছি। তাঁহার সন্ধ্যা বর্ণনার একটি শ্লোক উদ্ধৃত করিবার লোভ সম্বরণ করিতে পারিলাম না।

আসে সন্ধ্যা, মুখে ল'য়ে দুরন্ত ঝটিকা,
রাশি রাশি শুষ্কপত্র ঘুরে উড়ে যায়।
ডুবিয়া গিয়াছে রবি, ছুটি রশ্মি-শিখা
আছাড়িছে পূর্ব্বাকাশে মৃত্যু-যন্ত্রণায়!

তাহার পর ঝড় উঠিল, বজ্র হানিল। সে বর্ণনা কি বাস্তব। এস্থলে কবি মানস চিত্র আঁকেন নাই, ফটো তুলিয়াছেন কিন্তু কবির মনোমধ্যে সেই তীব্র বিষ। তিনি ঝড় দেখিয়া কবি বাইরণের লঘু-হৃদয় Childe Harold এর মত বলিলেন না—

'And storm and darkness, ye are wondrous strong,
Yet lovely in your strength, as is the light of a dark eye in
woman!'

তিনি প্রকৃতির এ মূর্ত্তি দেখিয়া ভাবিলেন—

'মনে হয়,—পাই যদি ওই বজ্রবল,
ধরারে গুঁড়ায়ে ফেলি ধূলার সমান!'

কবির এ বাসনা শুনিয়া তনয়ারূপিনী বিষধরী ফণিনী-দংশিত বৃদ্ধ King Learকে আমাদের স্মরণ হয়। মনের আবেগে বৃদ্ধ বলিয়াছিল—

'And thou, all-shaking thunder,
Strike flat the thick rotundity o' the world!
Crack nature's moulds, all germens spill at once,
That make ingrateful man!'

প্রশান্ত প্রভাতে বিহগনীড়ে অন্ধ শাবকগুলি দেখিয়া অক্ষয়কুমারের মাতৃহীন শিশুগুলির কথা মনে পড়িল। স্নেহ-ব্যাধি বড় সংক্রামক। পাঠকেরও মনে হইবে আপনাপন সন্তানগুলিকে

'চাপিয়া—চাপিয়া বুকে, মুখে চুমো খাই।'

নির্ম্মল শরতে যখন 'পূজাগৃহে, গ্রাম মাঝে, বলির বাজনা বাজে' যখন 'অর্দ্ধ-শশী অষ্টমীর, চিত্রে যেন আছে স্থির' তখন শুভ সন্ধিক্ষণে কবি অম্বিকা অর্চ্চনা করিয়া দেখিয়াছেন যদি শোকে শান্তি পাইতে পারেন। কিন্তু হা অদৃষ্ট!

'সে যেন গভীর শ্বাসে, ছায়া সম বসি পাশে,
মলিনমুখ উপবাসে,
গল-বস্ত্রে—আমা সনে যাচে শ্রীচরণ !"

শোকে শান্তি পাইবার জন্য লোকে যাহা করে কবি সকলই করিয়াছেন। তিনি তীর্থ পর্য্যটন করিয়াছেন। শ্রীক্ষেত্রে সিন্ধুতীরে তিনি পদচারণা করিতে করিতে দেখিয়াছেন—

'তরঙ্গে তরঙ্গে ছন্দ— শব্দ-আবর্ত্তন,
নাহি মাত্রা. নাহি যতি, অতৃপ্তি-বিহ্বল।
অনন্ত দুরন্ত বক্ষে অব্যক্ত ক্রন্দন—
ছন্দহীন শব্দহীন স্পন্দন কেবল !

দারুব্রহ্ম পুরুষোত্তমকে তিনি তাঁহার সমস্যার কথা জিজ্ঞাসা করিয়াছেন। জীবনের নিত্য জয় পরাজয়ের, দেবশূন্য ভগ্ন দেবালয়ের মুমূর্ষু প্রদীপ শিখার মত বিফল বাসনার কারণ অনুসন্ধান করিয়াছেন। শেষে 'বিশ্বশরণ' চরণে বল প্রার্থনা করিয়াছেন। পূর্ব্বে দেখিয়াছি নাস্তিকতার মুখোসের ভিতর দিয়া কবির ভক্তিপ্রবণ প্রাণের পরিচয় পাওয়া গিয়াছে। 'শোকে' ক্রমশঃ তাহার অধিক পরিচয় পাইতেছি, সান্ত্বনা নামক শেষ অধ্যায়ে তাহার পূর্ণ পরিচয় পাইব।

সর্ব্বত্র সেই মূর্ত্তি বিদ্যমান। কবি টেনিসন বলিয়াছিলেন—

"I wake, I rise : from end to end
Of all the landscape underneath,
I find no place that does not breathe
Some gracious memory of my friend."

তিনি স্বভাবের লালিত্য-মাখানো সকল দৃশ্যে বন্ধুর স্মৃতির নিশানা দেখিয়াছেন। সপ্তদশ সংখ্যক কবিতায় হিন্দুকবি সেই সুরের প্রতিধ্বনি করিয়াছেন। কিন্তু সে চিত্রে তাঁহার প্রতিভার বিশেষত্ব দেদীপ্যমান। তাঁহার পূর্ব্ব পরিচিত তরু-লতা-কুঞ্জ-তৃণ-গুল্ম এখন বিভিন্ন আকার ধারণ করিয়াছে।

বসন্তের নবপত্র-পুষ্প কবি-হৃদয়ে শান্তিবারি ঢালিতে পারে নাই। এ বিষয়েও পাঠক টেনিসনের বসন্তবর্ণনা তুলনা করিলে দেখিবেন অক্ষয়কুমার আপনার সত্বা বিস্মৃত হয়েন নাই।

অক্ষয়কুমার চিতাবহ্নির পরে কি আছে তাহা জানিবার জন্য বড়ই ব্যাকুল হইয়াছেন।

এই অধ্যায়ের উনবিংশ সংখ্যক কবিতাটির স্বভাব-বর্ণনা বড় সুন্দর। ইহা দ্বারা কবি আমাদের মানসপটে এক অতি স্নিগ্ধ মনোরম চিত্র অঙ্কিত করিয়াছেন। প্রকৃতির সেই লাবণ্য-বিচ্ছুরিত মুখের দিকে চাহিয়া কবির জীবনের এক নূতন অঙ্ক আরম্ভ হইল। আর তিনি তেজোহীন রবি দেখিলেন না। এখন দেখিলেন—

ক্রমে সূর্য্য জ্বল্-জ্বল্—
পথে ঘাটে কোলাহল,
চমকি' উঠিল মন—ভেঙ্গে গেল ভুল!

তখন তিনি জগতকে আবার নূতন চক্ষে দেখিতে লাগিলেন। বুঝিলেন প্রকৃতি সতী কি স্নেহময়ী জননী, বাতাসে কি মধুর গন্ধ। প্রকৃতির স্তন-সুধা পান করিয়া, ধবলগিরির উজ্জ্বল জ্যোতিঃ দেখিয়া তিনি নূতন প্রাণ পাইলেন। উদ্বেলিত পয়োধি যাহা পারে নাই, হিমাদ্রি সে কার্য্য সম্পাদন করিল। তিনি আনন্দে বিভোর হইয়া বলিয়া উঠিলেন—

মিটে না—মিটে না পিপাসা!
ম্লান শশিকলা শ্বেত মেঘে পড়ি'—
তরুণ অরুণে কি রাঙ্গিমা মরি!
গিরি-শির হ'তে পড়ে ঝরি' ঝরি'
তরল অলস কুয়াসা!

সুতরাং তিনি অসীম অপারের নিকট আসিলেন। মূল প্রকৃতির হৃদয়-স্পন্দন দেখিলেন! আদি-কিরণের আভাস পাইলেন। এ আদি কিরণ বোধ হয় জ্ঞানের কিরণ। তাই মোহান্ধকার মুখ লুকাইল, ঝোঁপে ঝাঁপে পলাইল। জ্ঞানদীপ্ত কবি-হৃদয়ে ধীরে ধীরে সত্যের আবির্ভাব হইল। আমাদের কাণে পশিল তাঁহার জ্ঞানদীপ্ত প্রাণের মধুর নিক্কন

কোথা—তুমি বিশ্বস্বামী!
কোথা—ক্ষুদ্র তুচ্ছ আমি!
কত তুচ্ছ—সুখ দুঃখ, জীবন মরণ!

শোকের কালস্রোত গিয়া জ্ঞানের সাগরে আপনার আবিল জলরাশি নিঃশেষ করিল। এইখানে "শোক" শেষ হইল।

তাহার পর সান্ত্বনা। সাতটি কবিতায় সান্ত্বনা। এক একটি কবিতা এক একটি রত্ন। আমাদের সাধ্য নাই এই নীরস গদ্যের ভাষায় সেগুলির পরিচয় দিই। গঙ্গা জলে গঙ্গা পূজা করা ব্যতীত উপায় দেখি না। এ সান্ত্বনায় টেনি-

সনের সে তত্ত্বজ্ঞানের কঠোরতা নাই, দর্শনের রসহীনতা নাই। এখানে হিন্দুর স্বর্গ বর্ণনা আছে —আমাদের জীবনের বিশেষত্ব, ভাবের বিশেষত্ব, কল্পনার বিশেষত্ব পূর্ণমাত্রায় উচ্ছ্বসিত। হিন্দুর ভাব, ভাষা, কল্পনা ধারণা যে মধুমাখানো তাহা এই কয়টা কবিতা পড়িলে বেশ বুঝা যায়। পৃথিবীর অপর জাতির সহিত আমাদের যে পার্থক্য আছে তাহা এই কবিতা কয়টিতে বেশ ফুটিয়া উঠিয়াছে।

পূর্ব্ব অধ্যায় ত্রয়ে কবি বর্ণনা করিবার ক্ষমতার পরিচয় দিয়াছেন, দেখাইয়াছেন যে তিনি স্বভাবের লাবণ্যভরা মুখের দিকে তাকাইয়া থাকিয়া সে মধুর চিত্রগুলা আপনার নিজস্ব করিয়া ফেলিয়াছেন। ইচ্ছা করিলে নিজের সুললিত কণ্ঠে গান গাহিয়া আমাদের চোখের সম্মুখে স্বভাবের সুন্দর দৃশ্য গুলা আঁকিয়া ধরিতে পারেন এবং অন্তর্দৃষ্টির দ্বারা সে চিত্রে সুখ বা দুঃখের ছায়া দেখিতে পান। সুতরাং পূর্ব্ব অধ্যায়ে তিনি যাহা আঁকিয়াছেন তাহা প্রতিকৃতি। কিন্তু এই শেষ অধ্যায়ে তিনি যে কয়টি উজ্জ্বল দৃষ্টিসুখকর চিত্র অঙ্কিত করিয়াছেন সে গুলি একেবারে কাল্পনিক। সৌন্দর্য্যামোদী রাস্কিন সাহেব লিখিয়াছিলেন —

"But the power of assembling, by the help of imagination such images as will excite these feelings, is the power of the poet or literally of the maker."

কল্পনা সাহায্যে চিত্রের বিষয় নির্ব্বাচন করা চক্ষের সম্মুখে ছবি আঁকিয়া প্রাণে ভাবের উদ্রেক করাই মৌলিকতা। রাস্কিন যে শিল্পীকে 'Maker' বলিয়াছেন ইহা সেই শিল্পীর শক্তির পরিচায়ক। সে চিত্রগুলি অতি উচ্চদরের কল্পনা-প্রসূত। সে গুলিতে নানাবর্ণ প্রতিফলিত।

সান্ত্বনার কোন্ মঙ্গল শঙ্খ-নিনাদে কবি-হৃদয় নূতন আশায় নব উদ্দীপনায় ভরিয়া উঠিল ? এত শোক, এত মোহ কোন্ মন্ত্রবলে অপসারিত হইল ? প্রথম সান্ত্বনা মরণের কালে প্রিয়ার সাক্ষাৎ পাইবার আশা। অন্তিম সময়ের বর্ণনা বড় মর্ম্মস্পর্শী। সে মরণ শোক-বৃদ্ধ হিন্দু সন্তানের সাধারণ কামনা। ঠিক সেই চরম সময় কবি চাহেন—

"সে সময়ে কাছে দাঁড়াবে কি, প্রিয়া,<br>
ল'য়ে চির-অনুরাগ ?"

সান্ত্বনার দ্বিতীয় কারণ দিব্য জ্ঞানে প্রিয়ার বর্ত্তমান অবস্থা প্রদর্শন। তিনি স্নেহবতী—পিতাকে দেখিবার জন্য স্বামীকে এ পারে একাকী রাখিয়া চলিয়া গিয়াছেন। তাই তিনি বুঝিলেন

'মরণে ভাবি না আর ভয়ঙ্কর অতি।
তুমি যাহে দেছ পদ—
সে যে ফুল্ল কোকনদ!
সে নহে শ্মশান-চুল্লী—ভীষণ-মূরতি।

শ্মশান-চুল্লী অপেক্ষা ভীতিপ্রদ পদার্থ তো আমরা কল্পনা করিতে পারি না। শ্রীরামচন্দ্রের শ্রীচরণ স্পর্শে ধীবরের জীর্ণ কাষ্ঠ তরণী সুবর্ণময় হইয়া গিয়াছিল। তাহার স্নেহময়ী জীবনসঙ্গিনীর পাদস্পর্শে 'শ্মশান-চুল্লী' 'ফুল্ল কোকনদে' পরিণত হইয়াছে একথা যে কবি কল্পনা করিতে পারে তাহার প্রেমের ধারণা অতি উচ্চ।

চিতাধূমের অন্ধকারে চক্ষু অন্ধ হইয়াছিল বলিয়া কবি দেখিতে পান নাই সতী কোন্ পথ দিয়া চলিয়া গিয়াছিলেন। আজ অশ্রুভার মুছিয়া বুঝিলেন তিনি পুষ্পকরথে চড়িয়া গিয়াছেন, সম্মুখে দেবী অরুন্ধতী পথ দেখাইয়া লইয়া গিয়াছেন, দেববালাগণ

'মল্লিকা যূথিকা বেলা শেফালি মালতী'

বিছাইয়া দিয়াছেন; মাতৃলোক তারকা-দীপে আরতি করিয়াছে, অপ্সরী কিন্নরী চামর ব্যজন করিয়াছেন এবং

'কমলা করুণা-ভরে
স্বর্ণ-ঝাঁপি দেন করে,
আদরে নয়ন দুটি মুছান ভারতী!
সম্ভ্রমে পরান' শচী
পারিজাত মালা রচি',
সীমন্তে সিন্দূর-বিন্দু পরান' পার্ব্বতী!'

প্রিয়ার এরূপ সমৃদ্ধির অবস্থা বুঝিতে পারিলে আর কি বুক ফাটিয়া হা হুতাশ দীর্ঘশ্বাস বাহির হয়? যাহাকে ভালবাসি সে যদি এত সুখে থাকে তাহা হইলে শোক করা ঘোর স্বার্থপরতা। আবার তাহার উপর যদি কবি-কল্পনার দিব্য চক্ষে উঁকি মারিয়া দেখিতে পাওয়া যায়—

'শুভ সমারোহ হেন,
তবু যেন—তবু যেন—
তোমার সপ্রেম-দৃষ্টি খুঁজিছে জগতী।'

তাহা হইলে তো সান্ত্বনার কল্যাণবারি কেবল শোকাপনোদন করিবে না—হৃদয়ে নূতন হর্ষ উৎপাদন করিবে, প্রাণকে গর্ব্বান্বিত করিয়া তুলিবে।

সেই সান্ত্বনার মধুর ভাবে প্রণোদিত হইয়া বড়াল-কবি সানন্দে গাহিয়া উঠিলেন—

'হে মরণ, ধন্য তুমি ! না বুঝে তোমায়
বৃথা নিন্দা করে লোকে ;

এ সুরে পিক-কণ্ঠ ইংরাজ কবি শেলী মহামতির বিজ্ঞের স্বর নাই।

This world is the nurse of all we know
This world is the mother of all we feel,
And the coming of death is a fearful blow
To a brain uncompassed with nerves of steel;
Then all that we know or feel or see
Shall pass like an aerial mystery.

বাঙ্গালী কবির হৃদয় ধরার ঐশ্বর্য্য আশে আর শ্বসিল না।

অথচ কবি বুঝিতে লাগিলেন যে এ পৃথিবীর শোক-দুঃখগুলা মানব আত্মার পক্ষে বিশ্বপিতার মন্দিরে উঠিবার সোপান। আমাদের এ মরভূমির জয় পরাজয়, দর্প অহঙ্কার, কু-চক্র, কু-আশা, কাম, ক্রোধ ক্রমশঃ আমাদিগের লোভক্ষোভ-মলিন অন্তরের মধ্য দিয়া আত্মবোধতত্ত্ব বুঝাইতেছে। জগতের পাপ তাপের শেষ এখানেই——থাকিবে কেবল তত্ত্বজ্ঞান।

তাই কবি পঞ্চম শ্লোকে 'চির-নির্ভর' শক্তিময়কে ডাকিয়া বলিতেছেন—

'ধর মোর কর !
দেহ মন অস্থির সতত,
গড়িতে ভাঙ্গিতে চায় কত
বিশ্ব-চরাচর !'

সেই জন্য আমরা পূর্ব্বে বলিয়াছিলাম যে হিন্দুত্বের বিমল রশ্মিতে বড়াল-কবির 'এষা' কাব্য উদ্ভাবিত, ইহা পরম ভক্তের কণ্ঠনিঃসৃত বীণাযন্ত্রের সুরে বিভুনাম গান।

সান্ত্বনার আরও কারণ আছে। অষ্টম শ্লোকে অধুনা-মুকুলিত-জ্ঞান-পূত মানস নেত্রে কবিবর যে সুমধুর স্বপ্ন দেখিলেন তাহার পর আর শোকের ছায়াটুকু অবধি তাঁহার জীবন-পথ কণ্টকিত করিতে পারে না।

'দূর—দূর—অতি দূর—
বৈকুণ্ঠের উপকণ্ঠে স্বর্ণ-অলিন্দায়
দিয়া ভর, একাকিনী
দাঁড়াইয়া বিষাদিনী!
হেরিছে কাতর-নেত্রে ধরিত্রী কোথায়!

আহা! কি মধুর স্বপ্ন! কি ভাবময়ী কল্পনা! নীলবাসে তাঁহার তনু আবরিত,

বাম করে দুটি প্রস্ফুটিত মন্দার রক্তিম চরণে স্ববর্ণ অঞ্চল লুটাইয়া পড়িয়াছে। বায়ুভরে সতীর গায়ে এলোকেশ আর তাহার সহিত

'নত-মাথা কল্পলতা পড়ে দুলে গায়।'

কবির বর্ণনায় পাঠকের সরস মনও পূতি-গন্ধ-ময় পৃথিবীর গর্ভ ছাড়িয়া সেই বৈকুণ্ঠের উপকণ্ঠে ছুটিয়া যায়। তাহার উপর হইতে দেখিতে পায়

'নিম্নে হিল্লোলিত ব্যোম
কত সূর্য্য, কত সোম,
কত গ্রহ উপগ্রহ ঘুরিয়া বেড়ায়।'

ছায়াপথের উপর দিয়া কত মুক্ত আত্মা যাতায়াত করিতেছে। সূর্য্য চন্দ্রের কার্য্য তথায় বিভিন্ন। তাঁহারা সে পুণ্য দেশ আলোকিত করিবার ভার লইতে সাহস করেন না। তাই

'গোলোক আলোকময়
বিষ্ণুর প্রশান্ত স্নিগ্ধ নেত্র-নীলিমায়।'

কবির বর্ণনা মাধুর্য্যের কল্যাণে আমরা বৈকুণ্ঠের সেই স্বর্ণ গৃহগুলি দেখিয়া নয়ন সার্থক করি। কি সৌন্দর্য্য-গরিমা! স্বর্ণগৃহের চূড়ায় আবার নব ইন্দ্রধনুর স্ফুরণ। প্রস্তর বা কার্ণিস গুলা মণিময়! ধন্য কবি কল্পনা! ধন্য লিপিচাতুর্য্য! অপূর্ব্ব তুলিকা-সম্পাৎ!

দেখি বৈকুণ্ঠের সকল পদার্থই আদর্শ। গাছগুলা কল্পতরু, গরুগুলা কাম-ধেনু এমন কি

'ধূধূ উড়ে স্বর্ণরেণু বিরজা-বেলায়।'

আর দেব শিশুগুলি গলায় পারিজাতের মাল্য দুলাইয়া নাচিয়া বেড়ায়। বৈকুণ্ঠের নয়টি প্রাসাদ-তোরণের শির নবগ্রহ দ্বারা সজ্জিত, আর এমন স্থলে তড়িৎ-প্রভায় সুদর্শন চক্র তো ঘুরিবেই। তাহার উপর যখন আনন্দ-বিহ্বল নেত্রে দর্শন করি গর্ভগৃহে পদ্মাসনে লক্ষ্মীকে লইয়া স্বয়ং নারায়ণ উপবিষ্ট, তখন আমাদেরও গদ গদ হৃদয়ের অন্তস্তল হইতে স্বতোত্থিত সুর বড়াল-কবির সুরের সহিত মিলিত হইয়া বলিয়া উঠে—

'দেহি দেহি পদাশ্রয় শোকান্ধ জনায়।'

বৈকুণ্ঠের অলিন্দ্য হইতে কবি-ঘরণীর মুক্ত আত্মা নিম্নে পৃথিবীর দিকে দেখিতেছে—এ ধারণাটুকু ইংরাজ কবি Rossettiর The Blessed Damozel নামক কবিতায় দেখিতে পাওয়া যায়। সম্ভবতঃ এ ধারণাটুকু অক্ষয়কুমার Rossettiর নিকট হইতে গ্রহণ করিয়াছেন। কিন্তু হিন্দুর 'বৈকুণ্ঠে'র সহিত

খৃষ্টানের 'Heaven'এর কোনও সম্পর্ক নাই। সুতরাং উভয় কবির বর্ণনার মধ্যে কোনও সাদৃশ্য নাই। আমাদের নিকট এই বৈকুণ্ঠ বর্ণনা যত সুন্দর বলিয়া প্রতিভাত হইবে Rossettir কবিতা সে সৌন্দর্য্যে আমাদিগের নয়ন ঝলসিত করিতে পারে না। বঙ্গাল-কবির বৈকুণ্ঠের দ্যুতি আমাদের হৃদয়ের অন্তস্তলে প্রবেশ করে Rossettir Heaven চোখের সম্মুখে একটা মধুর চিত্র দেখাইয়া চলিয়া যায়।

যেটুকু বাকি ছিল এ উজ্জ্বল দৃশ্যে তাহা হইল। সে মণিমুক্ত, গ্রহ তারকা কল্পলতা পারিজাতের দ্যুতিতে কেবল কবিবরের নয়ন ঝলসিল না, তাহার হৃদয়ের মোহরাশি পুড়িয়া খাক হইল। তখন তিনি বুঝিলেন তাহার শ্মশান দগ্ধা প্রিয়ার

'নয়—এ মরণ নয়, দু'দিন বিরহ!'

তখন তিনি প্রকৃত পরম তত্ত্ব বুঝিলেন, প্রেমময় বিশ্বপিতার প্রকৃত উদ্দেশ্য বুঝিলেন—আর্য্যদর্শনের সাররত্নগুলি সংগ্রহ করিয়া শেষ কবিতারূপ রত্নমালাটি গাঁথিয়া পাঠকের গলে পরাইয়া দিলেন। যে পাঠক মানুষ সে তাহার মর্ম্ম বুঝিবে, আর যে মোহান্ধ তাহার হস্তে এ রত্নমালা গল্পের কপিকণ্ঠে বিরাজিত রত্নমালার দুরবস্থা হইবে। প্রেমময় বিশ্বনিয়ন্তাকে সম্বোধন করিয়া কবিবর শেষ শ্লোকে বলিয়াছেন—

'ক্ষম' এ ক্রন্দন-গীতি—শোক-অবসাদ!
সে ছিল তোমারি ছায়া—
তোমারি প্রেমের মায়া!
তার স্মৃতি আনে আজ তোমারি আস্বাদ!
এখনো সে যুক্তকরে
মাগিছে আমার তরে—
তোমার করুণা-স্নেহ, শুভ-আশীর্বাদ।'

আমরা যতদূর পারিয়াছি কবিবরের নিজের মধুর ভাষা উদ্ধৃত করিয়া 'এষা'র পূর্ণ পরিচয় দিয়াছি। একখানা কবিতার গ্রন্থ কেবল একই শোকের বিষয় লইয়া রচিত হইয়াছে এ কথা শুনিলে প্রথমে পাঠকের প্রাণে একটু ভীতির উদ্রেক হয়। কিন্তু আমরা দেখাইয়াছি ইহাতে নানা ভাবের উন্মেষণ, নানা তত্ত্বের মীমাংসা, নানা রসের সমাবেশ, অনেক রহস্যের মর্ম্মভেদ এবং অশেষ প্রকার চিত্রের পরিস্ফুটন আছে। অক্ষয়কুমারের ভাষা সরল ভাবে মধুবর্ষণ

করিতে করিতে আপনার কাজ সারিয়াছে। আর তাঁহার ছন্দ নানা আকারে নানারূপে গ্রন্থ প্রতিপাদ্য বিষয় বর্ণনা করিয়াছে।

প্রশ্ন হইতে পারে, 'এষা' শোকের কাব্য—ব্যক্তিবিশেষের বিলাপগীতি—এ গ্রন্থ চিরদিন সর্ব্বসাধারণ বাঙ্গালী-পাঠকের মনস্তুষ্টি করিবে কেমন করিয়া? উপরে যে আলোচনা করিয়াছি, তাহা মন দিয়া পাঠ করিলে এ প্রশ্নের মীমাংসা হইবে। বড়াল-কবির শোকে 'এষা' লিখিত হইলেও, কবি এ গ্রন্থে উপলক্ষ্য মাত্র। শোক জগৎ জুড়িয়া বিদ্যমান; সুতরাং শোকার্ত্ত মানব মাত্রেই এ গ্রন্থে আপনার হৃদয়ের করুণ বিলাপ-সঙ্গীতের প্রতিধ্বনি শুনিবে। শুধু শোক করিয়া যদি কবি ক্ষান্ত হইতেন, তাহা হইলে 'এষা'র প্রভাব বঙ্গ-সাহিত্যে কতদিন বিরাজ করিত, তাহা বলা কঠিন। কিন্তু গভীর শোকে কিরূপে সান্ত্বনা পাইতে হয়, এ কাব্য সে পথ নির্দ্দেশ করিয়া দিয়াছে। পার্থিব শোকের মহান্ধকারে প্রথমে নাস্তিকতা আসিয়া হৃদয়ে আধিপত্য লাভ করিতে চেষ্টা করে। কিন্তু ক্রমে প্রকৃতির মঙ্গলময়ী মূর্ত্তিতে স্বর্গের সুষমা দেখিতে পাওয়া যায়, বুঝিতে পারা যায় করুণাময় বিশ্বনিয়ন্তার একটী করুণার কণা ক্ষণিক শোকরূপে মানব হৃদয়ে নিপতিত হয়। তখন শোক ভস্মীভূত হয়, সান্ত্বনার স্নিগ্ধ-রশ্মি আসিয়া শোকার্ত্তের হৃদয়কে উদ্ভাসিত করে। যে কবি ইহা দেখাইতে পারেন, তাঁহার গ্রন্থ যে সাহিত্যক্ষেত্রে সমাদৃত হইবে, 'স্থায়িত্ব' লাভ করিবে সে বিষয়ে সন্দেহ নাই।

দুই একজন সমালোচক 'এষা'র নামকরণ লইয়া একটু রসিকতার আভাস দিয়াছেন। আমাদের বোধ হয় নামকরণ ঠিকই হইয়াছে। আর নামে কি আসে যায়। জন্মান্ধকে পদ্মলোচন বলিয়া ডাকিলে তাহার দৃষ্টি শক্তির কিছু উন্নতি হয় না বা ধনকুবেরকে কাঙ্গালীচরণ বলিয়া ডাকিলেও তাহাকে অনশনে মরিতে হয় না। 'এষা'র বৈদিক অর্থ যাহাই হউক অতঃপর আমরা বুঝিব—'এষা' অর্থে আমাদের অতিপ্রিয় বড়াল-কবির উপহার—নানারসের আধার অমৃত ভাণ্ড, যে গ্রন্থ পড়িয়া প্রত্যেক বাঙ্গালী কুললক্ষ্মী অক্ষয়-গৃহিণীর সোহাগের হিংসা করিবে ও আপনার স্বামীকে বলিবে—"প্রিয়তম, দেখিতেছি মরণেরই জয়! মৃত্যুর পর আমারও স্মৃতি যেন তোমাকে ঐরূপে অনুপ্রাণিত করে, আমিও যেন বৈকুণ্ঠের বারান্দায় দাঁড়াইয়া অপেক্ষা করিয়া থাকি, কবে তুমি ছায়াপথের সেতুর উপর দিয়া আসিয়া আমার সহিত মিলিয়া বিভুপদে প্রণত হইবে।"

আমাদের বিশ্বাস যতদিন বাঙ্গালা ভাষা থাকিবে, বাঙ্গালা সাহিত্য থাকিবে, তত দিন 'এষা'র অস্তিত্ব বিলুপ্ত হইবে না।

শ্রীকেশরচন্দ্র গুপ্ত।

# কোম্পানী-বাহাদুরের পুরাতন সেরেস্তা।

প্রেসিডেণ্ট বেয়ার্ড ১৭০৪ খৃঃ অব্দে কোম্পানীর "কাউন্সিল অফ্ দি বে" অর্থাৎ বঙ্গীয় বাণিজ্যাগারের অধ্যক্ষ ছিলেন। অধ্যক্ষগণ, কোম্পানীর প্রয়োজন মতে, কর্ম্মচারী নিয়োগ ও বরতরফ করিতে পারিতেন। কিন্তু সেই অতীত সময়ে, নৌকার দাঁড়ি মাঝি গোমস্তা পাইক প্রভৃতি নিয়োগ করিতে হইলে, মন্ত্রণা-সভা আহ্বান করিতে হইত। ১৭০৪ খৃঃ অব্দের ডিসেম্বর মাসের মন্ত্রণা-সভায় নিম্নলিখিত মন্তব্যটী লিপিবদ্ধ আছে।

ডিসেম্বর ১২ই ১৭০৪—প্রেসিডেণ্ট বেয়ার্ড, শীঘ্রই হুগলী হইতে মান্দ্রাজে যাইবেন এজন্য কোম্পানীর খরচ পত্র সম্বন্ধবিষয়ে নিয়মিত করিয়া দেওয়া উচিত বিধায়, এই মন্ত্রণাসভা আহ্বান করা হইল। আর জনকয়েক কর্ম্মচারী নিয়োগ করার বিশেষ প্রয়োজন উপস্থিত হওয়ায়, অধ্যক্ষের আদেশে নিম্নলিখিত মতে লোকজন লইবার আদেশ প্রদান করা হইল।

পোদ্দার ১জন। এই পোদ্দার বক্‌শীকে সাহায্য করিবে।
চোব্‌দার ১জন। বারামল্‌কে চোব্‌দার পদ দেওয়া হইল।
সর্দ্দার পেয়াদা ১জন। লট্টুলাল নিযুক্ত হইল।
গোয়ালা ছয়জন—ও একজন বজ্‌রার মাঝি।
গোয়ালারা, মাঝিদিগকে নৌকার কার্য্যে সহায়তা করিবে।

কোম্পানী যখন বঙ্গদেশে প্রথম বাণিজ্যাগার প্রতিষ্ঠা করেন, সেই সময়ে প্রতিপদেই তাঁহাদিগকে মোগল-সম্রাটের অনুমতি প্রার্থনা করিতে হইত। বঙ্গের সর্ব্বত্র অবাধ বাণিজ্য করিবার জন্য, অনেকগুলি ফারমান প্রদত্ত হয়। সেই সময়ে কোম্পানীর কর্ম্মচারীরা মহামূল্য দলিলের মত, এই ফারমানগুলিকে অতি যত্ন ও সতর্কতার সহিত রক্ষা করিতেন। অনেক ফারমান খোয়া যায় ও উইপোকায় কাটিয়া নষ্ট করে। এইজন্য ১৭০৪ সালের ফেব্রুয়ারি মাসে কোম্পানীর যা কিছু দলিল তখনও বর্ত্তমান ছিল, তাহার একটী খস্‌ড়া প্রস্তুত হয়। সেই খস্‌ড়াটীর একটী নকল আমরা সংগ্রহ করিয়াছি। যে কোম্পানী ভবিষ্যতে এই হিন্দুস্থানের ভাগ্যবিধাতা হইয়াছিলেন তাঁহাদের সেই সময়ে কত পরিশ্রম করিয়া, অর্থব্যয় করিয়া, মোগল বাদশাহ্ ও স্থানীয় কর্ত্তাদের নিকট

ফারমান, নিশান, ছাড় প্রভৃতি সংগ্রহ করিতে হইত, তাহা নিম্নলিখিত দলিল গুলির তালিকা হইতেই প্রমাণিত হইবে।

(১) সাহজাহান বাদশাহের ফারমান (তাঁহার রাজত্বের একাদশ বৎসরে প্রদত্ত) ১৬৩৮ খৃঃ অব্দ।

(২) সম্রাট ঔরঙ্গজেবের ফারমান (তাঁহার রাজত্বের একাদশ বৎসরে প্রদত্ত)—১৬৬৭ খৃঃ অব্দ।

(৩) সাহজাহান পাতসাহের নিশান (সুলতানসাহ সুজা কর্ত্তৃক প্রদত্ত) বঙ্গদেশে অবাধ বাণিজ্যের জন্য গৃহীত। (তাঁহার রাজত্বের অষ্টবিংশ বৎসরে প্রদত্ত)—১৬৫২ খৃঃ অব্দ।

(৪) সুলতান আজমতারার নিশান (বঙ্গদেশে অবাধ-বাণিজ্যের জন্য) স্যর, ম্যাথিয়াস্, ভিনসেণ্ট কর্ত্তৃক সংগৃহীত—১৬৭৮ খৃঃ অব্দ।

(৫) পরোয়ানার নকল। (প্রদাতা,—আগা মহম্মদ জামান উড়িষ্যার সুবাদার।) মিঃ কার্টরাইট দ্বারা সংগৃহীত।

(৬) বাঙ্গলার দেওয়ান,হাজি সুফীখাঁর পরওয়ানা (বাঙ্গলার অবাধ বাণিজ্য জন্য স্যর ভিনসেণ্ট কর্ত্তৃক গৃহীত—সম্রাট ঔরঙ্গজেবের রাজত্বের একবিংশ বৎসরে প্রদত্ত)।

(৭) সাম্রাজ্যের প্রধান উজীর আসাদ খাঁর ফারমান। (ঔরঙ্গজেবের রাজত্বের ত্রয়োবিংশতি বৎসরে প্রদত্ত) বাঙ্গালার অবাধ-বাণিজ্য জন্য।

(৮) আমির-উল্-ওম্রা, নবাব সায়েস্তা খাঁ কর্ত্তৃক প্রদত্ত ফারমান। (বঙ্গদেশে অবাধ-বাণিজ্যের জন্য গৃহীত, (সম্রাট ঔরঙ্গজেবের রাজত্বের ত্রয়োবিংশতি বৎসরে প্রদত্ত—১৬৮০ খৃঃ অব্দ)

(৯) সম্রাট ঔরঙ্গজেবের ফারমানের প্রতিলিপি। (ইংরাজদিগকে "জিজিয়া" নামক মাথট-কর হইতে অব্যাহতি দান সম্বন্ধে) ১৬৮০ খৃঃ অব্দ।

ইতিহাসজ্ঞ পাঠক জানেন, সম্রাট ঔরঙ্গজেব কেবল হিন্দুদিগের উপরই "জিজিয়া" স্থাপন করেন। এই ফারমান হইতে প্রমাণ হইতেছে, ইংরাজেরাও হিন্দুগণের ন্যায় গোঁড়া মুসলমান সম্রাটের হস্তে, এ সম্বন্ধে সমভাবেই নিগৃহীত হইয়াছিলেন। ইংরাজেরা এ সম্বন্ধে অনেক লড়ালড়ি করিয়া, 'লেখা পড়া করিয়া অবশেষে এই করদায় হইতে উদ্ধার পান। এ ফারমান সেই সম্বন্ধেই প্রদত্ত।

(১০) সম্রাট পুত্রের অনুমতিক্রমে আলিরেজা কর্ত্তৃক প্রদত্ত "হাস্‌বু-ইল্ আমর্" বা বঙ্গদেশে অবাধ-বাণিজ্যের ছাড় পত্র।

(১১) সম্রাট পুত্রের নিকট হইতে প্রাপ্ত আদেশ-পত্র ( নিশান সম্বন্ধে )

(১২) "হুকুম্ওমার" বা সম্রাটপুত্রের হুকুমনামা।

(১৩) সম্রাট পুত্রের নিশান বা ছাড়—( ২ কাপি )

(১৪) সৈয়দ ইজ্জতখান্ প্রদত্ত হুকুমনামা বা পরোয়ানা। ( হুগলীর ফৌজদার আলিরেজা উপর প্রদত্ত )

(১৫) সৈয়দ ইজ্জতখান প্রদত্ত হুগলীতে স্বাধীন বাণিজ্যের ফার্‌মান।

(১৬) ঐ ঐ ঐ প্রদত্ত হুগলীর কুঠীর জন্য জমী কিনিবার হুকুমনামা।

(১৭) ঐ ঐ ঐ প্রদত্ত ছাড় ও পরোয়ানা ( হুগলীর জন্য )

(১৮) সৈয়দ ইজ্জতখান প্রদত্ত পরোয়ানা—মালদহ ও রাজমহলে বাণিজ্য জন্য।

(১৯) বালেশ্বরে জমী খরিদের অনুমতি পত্র। ( ইজ্জতখান্ প্রদত্ত )।

(২০) মীর্ জাফুল্লার আদেশ পত্র। ( বাঙ্গালার নানা স্থানের মোগল চৌকী ও কুৎঘাটার উপর )।

(২১) টঙ্কশালা নির্ম্মাণ সম্বন্ধে সম্রাট পুত্রের ফারমান বা অনুমতি পত্র।

(২২) মীর আব্বাসকুলীর প্রদত্ত হুকুমনামা। ( মোগল চৌকী ও কুৎঘাটার উপর)।

(২৩) ইউরোপীয়গণের ব্যক্তিগত স্বাধীনতা, নিরাপদে অবস্থান ও তাঁহাদের সম্পত্তি প্রভৃতি রক্ষার আদেশ ( ইহা সম্রাটের "হস্‌বুল-হুকুম" বলিয়া উল্লিখিত। কিন্তু ইহাতে তারিখও নাই সম্রাটের নামও নাই। )

(২৪) সম্রাটের দেওয়ান—কারতলব খান্ আদেশ-পত্র। ( হুগলী হইতে ইংরাজের কুঠী ও বাণিজ্য দ্রব্যাদি স্থানান্তর করণের আদেশ পত্র ) বালেশ্বর কুঠীর সম্বন্ধেও এইরূপ আর একখানি আদেশ পত্র ছিল।

(২৫) ইনায়েত উল্লাব্ প্রদত্ত সনন্দ—ও তাহার পৃষ্ঠে লিখিত মুচ্‌লেখা।

(২৬) কারতলব খাঁর হস্‌বুল্ হুকুম ( আদেশ পত্র )

বঙ্গদেশের নানা স্থানে,অবাধ বাণিজ্য জন্য, মোগল সরকারের নিকট হইতে কোম্পানী বাহাদুরকে এতগুলি পরোয়ানা, ফারমান, ছাড়, নিশান সংগ্রহ করিতে হইয়াছিল। সাহজাহানের রাজত্বকাল হইতে ঔরঙ্গজেবের রাজত্ব কালের শেষ পর্য্যন্ত এই গুলি প্রদত্ত হয়। এ গুলি কোম্পানির দলিল-পত্র। কলিকাতার কুঠীতে,নানা স্থান হইতে নানা কর্ম্মচারীর নিকট হইতে অনুসন্ধানে, এই সমস্ত পুরাতন দলিল-পত্র বাহির হইয়া বাক্স-বন্দী হয়। এখন এ দেশে ইহাদের চিহ্নমাত্র নাই। সম্ভবতঃ বিলাতের ব্রিটিশ মিউজিয়মে এ গুলি সযত্নে রক্ষিত আছে।

শ্রীহরিসাধন মুখোপাধ্যায়।

# নিয়তি।

[ ঐতিহাসিক চিত্র ]

গজনীর সুলতান মামুদ সোমনাথ জয় করিয়া কিছুদিন মহানন্দে গুজরাটে অতিবাহিত করিতে লাগিলেন। প্রকৃতির লীলা-নিকেতন গুজরাটের শোভন সুন্দর দৃশ্য কাহার হৃদয় না আকৃষ্ট করে? একদিকে যেমন মণিমুক্তাদি পণ্যভরা অসংখ্য তরীতে দিগন্ত বিস্তৃত সাগরবক্ষ উদ্ভাসিত, অপর দিকে তেমনই নয়ন-মনোমোহকর প্রাকৃতিক সৌন্দর্য্য! অর্থ-লোলুপ সুলতান-হৃদয়ে প্রকৃতি আপনার আধিপত্য বিস্তার করিল। গুজরাটের অশ্ব জগদ্বিখ্যাত, গুজরাটের সিরোহী তরবারির জন্য প্রসিদ্ধ। গুজরাট পশ্চিম ভারতের বাণিজ্যের কেন্দ্রস্থল। এ হেন স্থান দেখিয়া যে মামুদ বিমোহিত হইবেন, ইহাতে আর আশ্চর্য্য কি?

মামুদ কয়েক বৎসর অধিকৃত প্রদেশের প্রাকৃতিক সৌন্দর্য্যের মধ্যে বিশ্রাম লাভ করিতে ইচ্ছা করিলেন; কিন্তু তাঁহার মন্ত্রিগণ দেখিলেন সুলতান যদি প্রকৃতির সৌন্দর্য্যে আত্মহারা হইয়া লুণ্ঠন ব্যবসায় পরিত্যাগ করেন, তাহা হইলে তাঁহাদিগের স্বার্থের হানি অবশ্যম্ভাবী। সুতরাং তাঁহারা সুলতানের মতের বিরুদ্ধ মত দিলেন এবং তাঁহাদের পরামর্শ মতে গুজরাট ত্যাগ করাই স্থির হইল; কিন্তু কথা উঠিল, কাহার হস্তে এই বিজিত প্রদেশের ভার অর্পণ করা হইবে—কে এই নব-অধিকৃত প্রদেশে সুলতানের বিজয়-পতাকা অক্ষুণ্ণ-ভাবে উড্ডীন রাখিয়া পরাজিত সামন্তবৃন্দের মধ্যে শান্তি সংরক্ষণে কৃতকার্য্য হইবে? শাসনকর্ত্তা নির্ব্বাচনের পরামর্শ চলিতে লাগিল। যখন কোন পরাক্রমশালী মুসলমান শাসনকর্ত্তা পাওয়া গেল না, তখন উপযুক্ত কোন হিন্দু রাজবংশীয়কে রাজসিংহাসনে অভিষিক্ত করাই স্থির হইল।

দেশের কয়েকজন গণ্যমান্য পরাক্রমশালী সামন্তকে ডাকিয়া মামুদ এ বিষয়ের মীমাংসায় প্রবৃত্ত হইলেন। তাঁহাদের মধ্যে একজন বলিলেন যে, দেশের স্থানীয় শাসনকর্ত্তাদিগের মধ্যে প্রাচীন রাজবংশোদ্ভূত এবং কুলমর্য্যাদাসম্পন্ন কোন উপযুক্ত ব্যক্তিকে পাওয়া বড় দুঃসাধ্য; তবে প্রাচীন রাজবংশের একজন বংশধর এখনও বিদ্যমান আছেন। তিনি সন্ন্যাসীর বেশ গ্রহণ করিয়া শিক্ষা ও ধর্ম্মা-লোচনায় নিযুক্ত আছেন। তাঁহাকে যদি দেশের শাসনভার প্রদান করা যায়, তবে বোধ হয় তাহাতে কোন আপত্তির কারণ থাকিবে না। অন্যদল এই মতের প্রতিবাদ করিয়া বলিলেন, যে সন্ন্যাসী দেবীশালিমকে শাসনভার দিবার

কথা হইতেছে, সে একজন জঘন্য প্রকৃতির লোক। তাহার এই সন্ন্যাসগ্রহণ স্বেচ্ছাপ্রসূত নহে। এই ভণ্ড সন্ন্যাসী দেবীশালিম কিছুকাল পূর্ব্বে তাহার এক জ্ঞাতির দ্বারা কারাগারে নিক্ষিপ্ত হইয়াছিল। পরে নিজের প্রাণরক্ষার্থ এই সন্ন্যাসীর মঠে আশ্রয় গ্রহণ করে। এই সন্ন্যাসীর, দেবীশালিম নামে দূরসম্পর্কীয় একজন আত্মীয় আছেন। তিনি নিকটবর্ত্তী একটী ক্ষুদ্র রাজ্য শাসন করিতে-ছেন। তাঁহার ধর্ম্মভীরুতা, উচ্চহৃদয় প্রজাহিততৎপরতা তাঁহাকে আদর্শ নৃপতি করিয়া তুলিয়াছে—অতএব তাঁহাকে এখানে আহ্বান করা হউক এবং যদি তিনি প্রতি বৎসর গজনীতে নিয়মিতরূপে কর পাঠাইতে স্বীকৃত হন, তবে তাঁহাকেই শাসনভার দেওয়া কর্ত্তব্য।

সুলতান এই প্রস্তাবে সম্মত হইতে পারিলেন না—বলিলেন, রাজা দেবীশালিম স্বয়ং তাঁহার নিকট আসিয়া এই শাসনকর্ত্তার পদপ্রার্থী হইলে, তিনি তাঁহাকে সন্তুষ্টচিত্তে তাহা প্রদান করিতে পারিতেন; কিন্তু তিনি হিন্দুস্থানের একজন শাসনকর্ত্তা হইয়া এ পর্য্যন্ত গজনীতে কর বা রাজভক্তির কোনরূপ নিদর্শন পাঠান নাই, তাঁহাকে কিরূপে দায়িত্বপূর্ণ পদ দেওয়া যাইতে পারে? এই কারণে মামুদ সন্ন্যাসী দেবীশালিমকেই উপযুক্ত বিবেচনা করিয়া রাজ্যের শাসনভার তাঁহার উপর অর্পণ করিতে কৃতসংকল্প হইলেন।

বহু অনুসন্ধানের পর সন্ন্যাসী দেবীশালিমকে পাওয়া যাইল। তিনি মামুদের প্রস্তাবে সম্মত হইলেন এবং তাঁহার নিকট প্রতি বৎসর কর পাঠাইতে স্বীকৃত হইলেন। তৎপরে সন্ন্যাসী মামুদকে বলিলেন যে, তাঁহার একজন ভীষণ শত্রু আছেন; ইতিপূর্ব্বে সেই শত্রুর সহিত তাঁহার অনেক যুদ্ধ বিগ্রহ হইয়া গিয়াছে। সে শত্রু আর কেহ নহে—তাহার আত্মীয় রাজা দেবীশালিম। মামুদ রাজা দেবীশালিমের গুণগ্রামের কথা কিছু পূর্ব্বেই সামন্তবর্গের নিকট শুনিয়া-ছিলেন। এক্ষণে তাঁহার বিরুদ্ধে কি বলিয়া যুদ্ধযাত্রা করিবেন, তাহাই ভাবিতে লাগিলেন। মামুদের ছলের অসদ্ভাব হইল না। রাজা দেবীশালিম এ পর্য্যন্ত তাঁহাকে কোনরূপ নজর বা কর পাঠান নাই, এই অজুহাতে মামুদ সন্ন্যাসীর রাজ্যের কণ্টক উৎপাটিত করাই স্থির করিয়া রাজা দেবীশালিমের রাজ্য আক্রমণ করিলেন। হিন্দু মুসলমানে তুমুল যুদ্ধ বাধিল; কিন্তু সুলতানের শিক্ষিত ও সুপরিচিত সৈনিকগণের নিকট হিন্দুগণ পরাজিত হইলেন। রাজা দেবীশালিম অপূর্ব্ব রণকৌশল দেখাইয়া পরাস্ত ও বন্দী হইলেন। আনন্দ-বিহ্বল সন্ন্যাসী পরাজিত রাজা দেবীশালিমের রাজ্যভার গ্রহণ

করিয়া গুজরাটের মণিমুক্তাখচিত সিংহাসনে সুলতান মামুদের প্রতিনিধিরূপে উপবিষ্ট হইলেন।

ঐ সময়ে গুজরাটে একটী প্রথা ছিল যে, কোন শত্রু রাজা ধৃত হইলে তাহাকে সিংহাসনের নিম্নে একটা অন্ধকারময় কারাকক্ষে আবদ্ধ করিয়া রাখা হইত; কারণ হিন্দুদিগের চক্ষে রাজা দেবতার অংশ সমুদ্ভুত, তাঁহাকে হত্যা করা ভীষণ পাপ। সন্ন্যাসী রাজ্যচ্যুত দেবীশালিমকে এরূপ কারারুদ্ধ করিয়া রাখিতে সাহসী হইলেন না। একদিন তিনি মামুদকে বলিলেন, এক্ষণে রাজ্যের যেরূপ অবস্থা, তাহাতে রাজা দেবীশালিমকে কারারুদ্ধ করিয়া রাখিলে, আপনার অনুপস্থিতিতে সৈন্যগণ বিদ্রোহী হইয়া উঠিতে পারে, অতএব আপনি যদি বন্দীকে কিছুদিনের জন্য গজনীতে লইয়া যান, তাহা হইলে বড় ভাল হয়; ইতিমধ্যে আমিও রাজ্যে শান্তি স্থাপন করিতে সমর্থ হইব। পরে বন্দী দেবী-শালিমকে লইয়া আসিলেই চলিবে।

মামুদ সন্ন্যাসীর প্রস্তাবেই সম্মত হইলেন। তিনি বন্দীকে গজনীতে লইয়া গেলেন। এদিকে সন্ন্যাসী সোমনাথের সিংহাসনে উপবিষ্ট হইয়া, রাজ্যে শান্তি-স্থাপন করিয়া নিয়মিতরূপে সুলতানকে কর পাঠাইতে লাগিলেন। কিছুদিন পরে তিনি বন্দীকে তলব করিয়া পাঠাইলেন। কূটবুদ্ধি মামুদ প্রথমে এই নিরপরাধ বন্দী রাজা দেবীশালিমকে তাহার শত্রুর হস্তে পাঠাইতে অসম্মত হইয়াছিলেন, পরে তাঁহার মন্ত্রিগণ কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া বন্দীকে পাঠাইয়া দিতে স্বীকৃত হইলেন। বলা বাহুল্য, সন্ন্যাসী ইতিপূর্ব্বেই মামুদের মন্ত্রিগণকে নানাবিধ রত্নরাজি উপঢৌকন দিয়া বশীভূত করিয়া লইয়াছিলেন।

যখন সন্ন্যাসী দেবীশালিম শুনিলেন যে, বন্দী সোমনাথের প্রায় নিকটে আসিয়া পৌঁছিয়াছে, তখন তিনি তাহার জন্য স্বীয় সিংহাসনের নিম্নে অন্ধকারময় কারাকক্ষ ঠিক করিয়া রাখিতে আদেশ দিলেন এবং দেশীয় প্রথানুযায়ী বন্দীকে আহ্বান করিবার জন্য স্বয়ং পাত্রমিত্র ও সৈন্যসামন্তসহ রাজধানী হইতে কিছুদূর অগ্রসর হইয়া অপেক্ষা করিতে লাগিলেন; কিন্তু বন্দী দেবীশালিমের আগমনে বিলম্ব হওয়ায়, সন্ন্যাসী অনুচরবর্গসহ সময় ক্ষেপণ করিবার মানসে শীকারে প্রবৃত্ত হইলেন। কিয়ৎক্ষণ পরে পরিশ্রান্ত সন্ন্যাসী সদলবলে বৃক্ষতলে বিশ্রাম করিতে লাগিলেন ও একখানা লোহিতবর্ণের রুমালে স্বীয় মুখ আবৃত করিয়া নিদ্রাতুর হইয়া পড়িলেন। এমন সময় একটা চিল এই লোহিতবর্ণ রুমালখানিকে মাংসখণ্ডভ্রমে তাহার উপর ছোঁ মারিল। ইহাতে সেই চিলের নখ বিঁধিয়া

সন্ন্যাসীর একটী চক্ষু বিনষ্ট হইয়া গেল। এই দুর্ঘটনায় তাঁহার অনুচরগণের মধ্যে মহা গোলযোগ উপস্থিত হইল। এই অতি-প্রাকৃত ঘটনায় সকলেরই ধারণা হইল, সন্ন্যাসীর রাজ্যলাভ কখনই ভগবানের অভিপ্রেত নহে। ইতিমধ্যে বন্দী রাজা দেবীশালিম আসিয়া পড়িলেন। উপস্থিত জনসঙ্ঘ তাঁহাকে রাজা বলিয়া অভিবাদন করিল। সন্ন্যাসী বন্দী হইল এবং রাজা দেবীশালিমের জন্য নির্ম্মিত সেই অন্ধকারময় কারাকক্ষে নিক্ষিপ্ত হইল। *

শ্রীব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়।

# ভারতে কয়লা।

( পূর্ব্বপ্রকাশিতের পর। )

টারসিয়ারি বিভাগে যে সকল ক্ষুদ্র কয়লার ক্ষেত্র আছে তাহাদের বিশেষ উন্নতি নাই। উহারা গত তিন বৎসরে কত কয়লা উৎপন্ন করিয়াছিল তাহার বিবরণ প্রদত্ত হইল :—

| | ১৯০৯ খৃঃ টন | ১৯১০ খৃঃ টন | ১৯১১ খৃঃ টন |
|---|---|---|---|
| বেলুচুস্থান :— | | | |
| খোষ্ট | ৪০,২৩৭ | ৪৩,৪২৮ | ৪২,৪১১ |
| সুর পর্ব্বত প্রভৃতি | ১২,২১২ | ৯,১৮৬ | ৩,২৯৬ |
| আসাম :— | | | |
| মাকুম | ৩,০৫,৫৬৩ | ২,৯৭,২৩৬ | ২,৯৪,৮৯৩ |
| পঞ্জাব :— | | | |
| জেলাম | ৩৪,১৩৫ | ৪৬,৬৫৫ | ২৬,৯৮২ |
| মিয়ানওয়ালী | ৪৫ | ১,৮৮৪ | ২,৫২২ |
| সাহাপুর | ৩,০২৮ | ৬৫০ | ১,০৭১ |
| উত্তর পশ্চিম সীমান্ত প্রদেশ :— | | | |
| হাজাড়া | ৯৬ | ৯০ | ১৪০ |
| রাজপুতনা :— | | | |
| বিকানীর | ১১,৪৪৯ | ১২,৭৪৪ | ১৪,৭৬১ |

* বেলি ( Bayley ) সাহেব তাঁহার "History of Gujarat" নামক পুস্তকে "মিরাট-ই-আমেদী"র ( Mirat-i-Ahmadi ) যে ইংরাজী অনুবাদ প্রকাশ করিয়াছেন, তাহাতে এই ঘটনাটির উল্লেখ আছে। গ্রন্থকর্ত্তা নিজে ঘটনাটিকে খাঁটী ঐতিহাসিক ব্যাপার বলিয়া সিদ্ধান্ত করিয়াছেন। 'Mahomedan Historians of India' ( Vol: II.—P. 500 ) পুস্তকেও এই ঘটনার উল্লেখ আছে।—লেখক।

পূর্ব্বে ব্রহ্মদেশে অনেক কয়লা উৎপন্ন হইত, কিন্তু ১৯০৭ খৃঃ হইতে আর উৎপন্ন হইতেছে না। উপস্থিত তথাকার আবশ্যক কয়লা বঙ্গদেশ হইতে সমুদ্রপথে রপ্তানী হইতেছে।

ভারতের খনি সমূহের অন্যতম পরিদর্শক মিঃ আর, আর, সিমসন্ জি, আই, পি, রেলের আধুনিক কয়লা পরীক্ষার ফল উদ্ধৃত করিয়া নিম্নলিখিত তালিকা দিয়াছেন :—

| | | | | |
|---|---|---|---|---|
| সাঁকতোরে ( বঙ্গদেশ ) | ... | | ১ | অর্থাৎ সাঁকতোরের ১ টন কয়লা, মহাপানির ১ ৩২/১০০ বা উমারিয়ার ১ ৬২/১০০ টন কয়লার সহিত গুণের তুলনায় সমান। |
| সিঙ্গারিনী | ... | ... | ১.১৮ | |
| মহাপানি | ... | ... | ১.৩২ | |
| অরোরা | ... | ... | ১.৫৭ | |
| উমারিয়া | ... | ... | ১.৬২ | |

গিরিডি-ক্ষেত্রে কয়লা হইতে জাত অন্যান্য দ্রব্য নিচয়ের সংগ্রহের জন্য ৩০টী চুল্লী প্রতিষ্ঠিত হইয়াছে। সংগৃহীত দ্রব্য নিচয় যথা :—আলকাত্‌রা এবং এমোনিয়া; শেষোক্তটি এমোনিয়া সাল্‌ফেটে পরিবর্ত্তিত হয়। সংগৃহীত এমোনিয়া সালফেট্ অধিকাংশ জাপানে রপ্তানি হইয়া থাকে। এক টন পাথুরে কয়লাকে কোক্ কয়লায় পরিণত করিয়া প্রথম পরীক্ষায় ৫৪ পাউণ্ড আলকাত্‌রা এবং ১১॥০ পাউণ্ড সাল্‌ফেট্ পাওয়া গিয়াছে (১)। কিন্তু এই সংগ্রহের এক্ষণে অধিকতর উন্নতি হইতেছে। আলকাত্‌রা অতি উত্তম হইয়াছে এবং কলিকাতার বাজারে ইহার যথেষ্ট আদর। সালফেটে, ২৫॥০ ভাগ এমোনিয়া ও ১॥০ ভাগ জলীয় পদার্থ পাওয়া যায়।

কয়েকটি কয়লার খনির কয়লা পরীক্ষার ফল পরপৃষ্ঠায় "ক" তালিকা দ্রষ্টব্য।

আমদানী—এদেশে কয়লা উৎপন্ন হইলেও অন্যদেশ হইতে যে কয়লা আমদানী হইয়া থাকে, পর পৃষ্ঠায় "খ" তালিকায় তাহা প্রদর্শিত হইল :—

এই সকল আমদানী কয়লা রেলে, জাহাজে এবং বোম্বাই প্রদেশের সুতা ও কাপড়ের কলে ব্যবহৃত হইয়া থাকে। আমদানী কয়লার অধিকাংশ বিলাত হইতে আইসে, কারণ তথাকার কয়লা উৎকৃষ্ট। পর পৃষ্ঠার তালিকাতে যে আমদানী দেখান হইল তাহা ভিন্ন ভারত গভর্ণমেণ্টও কিছু কয়লা বিদেশ হইতে আমদানী করেন। ১৯০৯ খৃঃ ২৯,৫৩৭০টন, ১৯১০ খৃঃ ১৬,৮২৫ টন, এবং ১৯১১ খৃঃ ২১,৪৩৭ টন কয়লা ভারত গভর্ণমেণ্ট আনাইয়াছিলেন। ১৮৯৪ খৃঃ সর্ব্বা-

(১) Quinquennial Review of Mineral Production of India during 1904-08.

"ক" তালিকা

| ক্ষেত্র ও খনির নাম | জলীয় পদার্থ (Moisture) | | ছাই (Ash) | উদ্বায়ী পদার্থ (Volatile matter) | অঙ্গার (Fixed carbon) |
|---|---|---|---|---|---|
| রাণীগঞ্জ ক্ষেত্র :— | | | | | |
| * (১) রাণীগঞ্জ (উপরিস্থ স্তবক) | ১১টী নমুনার পরীক্ষার গড়ফল | ৬.৮৬ | ১৪.৯৩ | ৩২.২২ | ৪৫.৯৯ |
| * (২) ঐ (নিম্নস্থ স্তবক) | ২৮টী ঐ ঐ | ৩.৮১ | ১৩.৫৪ | ৩১.৪০ | ৫১.২৫ |
| * (৩) বরাকর স্তবক | ৮টী ঐ ঐ | ১ | ১৭ | ২৬.৭৫ | ৫৫.২৫ |
| †. ঝড়িয়া ক্ষেত্রস্থ কতকগুলি প্রধান খনি | ১৫টী ঐ ঐ | ০.৯০ | ১৪.২৯ | ২১.৩১ | ৬৩.৫০ |
| বালারপুর | ২টী ঐ ঐ | ১২.৩২ | ১১.২৪ | ৩১ ০৯ | ৪৫.৩৫ |
| আসামে :—(১) উচ্চ লিডো | ৩টী ঐ ঐ | ১.৮০ | ২.৪৬ | ৪০.১৫ | ৫৫.৫৯ |
| (২) টিকাক | ঐ ঐ ঐ | ২.০৯ | ১.৬৭ | ৩৭.২৫ | ৫৮.৯৯ |
| মহাপানী ক্ষেত্র | ১১টী ঐ ঐ | ৫.২৮ | ১৬.৫৭ | ২৯.৮১ | ৪৮.৩৪ |

* Assays conducted by Dr. W. Saise—See Rec. Geol. Surv. Ind. Vol. XXXI.

† „ „ Messrs E. P. Martin & H. Louis—Do Vol. XXXIX.

"খ" তালিকা

| দেশের নাম | ১৮৯০-৯৪ খৃঃ ৫ বৎসরের গড় | ১৮৯৫-৯৯ খৃঃ ৫ বৎসরের গড় | ১৯০০ খৃঃ | ১৯০৫ খৃঃ | ১৯১০ খৃঃ | ১৯১১ খৃঃ |
|---|---|---|---|---|---|---|
| | টন | টন | টন | টন | টন | টন |
| গ্রেট্‌ব্রিটেন | ৬,৮২,০১৩ | ৩,৯৭,২৫৪ | ৯১,৭০৩ | ১,৪৭,৭৬০ | ২,৬১,২৪৫ | ২,৪৫,০৪৩ |
| অষ্ট্রেলিয়া | ১৫,৭৪৭ | ২১,৪৩২ | ১৪,৭১৮ | ৭,৮৬২ | ২৮,০৩০ | ৩৫,৭০৩ |
| নেটাল | ১২২ | ৬৪ | ... | ৩,১১৯ | ১৮,২২৪ | ১৫,০৮৬ |
| জাপান | ৭,৬৯৯ | ৩৯,১৭০ | ২৭,৭৫২ | ৩৫,৩৯৬ | ৬,৬৫৪ | ৬,৯৭৫ |
| অন্য অন্য দেশ | ৪,১৫৬ | ২,০৭০ | ১,৪৭৬ | ১,৬৪৭ | ১,৮৩৩ | ১৫,৮৬২ |
| মোট | ৭,০৯,৭৩৭ | ৪,৫৯,৯৯০ | ১,৩৫,৬৪৯ | ১ ৯৭,৭০৪ | ৩,১৫,৯৯৬ | ৩,১৮,৬৬৯ |
| মোট কত টাকা মূল্য | ১,২৭ ৬৩,৮৭৪ | ৮৮,৪৭,৫৬৫ | ৩২,৪৪,৫৬৫ | ৩৪,৪৮,৪৩৮ | ৫৪,৬৭,৫৯০ | ৫৪,৪৪,৯৪৩ |

পেক্ষা অধিক পরিমাণ অর্থাৎ ৮,২০,০০০ টন কয়লা আমদানী হইয়াছিল, উহার মূল্য ১,৪৭,০০,০০০ টাকা। আমদানী কয়লার অধিকাংশ বোম্বাই প্রদেশ গ্রহণ করিয়া থাকে।

রপ্তানী :—ভারতজাত কয়লা বিদেশে অনেক পরিমাণ রপ্তানী হইয়া থাকে, পর পৃষ্ঠায় "গ" তালিকায় তাহা প্রদর্শিত হইল। *

ভারতীয় কয়লা-উৎপত্তির পরিমাণ বৃদ্ধি পাওয়ার সঙ্গে সঙ্গে রপ্তানীর পরিমাণও ১৯০৬ খৃঃ পর্য্যন্ত বৃদ্ধি পাইয়াছিল। ১৯০৬ খৃঃ ১০,০২,৯৫১ টন অর্থাৎ সর্ব্বাপেক্ষা অধিক পরিমাণ রপ্তানী হয়। ১৯০০ খৃঃ হইতে ১৯০৬ খৃঃ পর্য্যন্ত এদেশ হইতে যে কয়লা রপ্তানী হইয়াছিল, তাহা গড়ে উৎপত্তির শতকরা ৮ ভাগ, ১৯১০ খৃঃ, ৮'২ ভাগ এবং ১৯১১ খৃঃ ৬'৮ ভাগ। ১৯১১ খৃঃ ৮,৬২,১৭৭ টন কয়লা রপ্তানী হইয়াছিল এবং ইহা ১৯১০ খৃঃ অপেক্ষা ১,২৬,১৮৯ টন অর্থাৎ শতকরা ১২.৮ ভাগ কম। লঙ্কা দ্বীপে এবং ষ্ট্রেট উপনিবেশে অধিক পরিমাণ ভারতীয় কয়লা রপ্তানী হইয়া থাকে। সুমাত্রাও আজকাল ভারত হইতে অনেক কয়লা লইতেছে। ১৯১১ খৃঃ ভারত হইতে যে কয়লা রপ্তানী হয়, লঙ্কা দ্বীপ তাহার শতকরা ৫৭ ভাগ, ষ্ট্রেট উপনিবেশ ২৬ ভাগ এবং সুমাত্রা ১৩ ভাগ লইয়াছিল।

লঙ্কা দ্বীপে এবং ষ্ট্রেট উপনিবেশে ভারতজাত কয়লা :—এই দুই স্থানে জাহাজের ব্যবহারের জন্য অধিকাংশ কয়লা ভারত হইতে লইয়া গিয়া থাকে। ১৯১১ খৃঃ লঙ্কা দ্বীপে ৬,৬৫,০৪৭ টন মোট কয়লা আমদানী হইয়াছিল, তন্মধ্যে ভারতজাত কয়লা ৩,৯৫,৮৭৮ টন অর্থাৎ শতকরা ৫৯'৫ ভাগ এবং ষ্ট্রেট উপনিবেশে ৮,১২,১৯১ টন, তন্মধ্যে ২,৩০,৫৩৪ টন ভারতজাত অর্থাৎ শতকরা ২৮.৪ ভাগ।

এই দুই স্থানে প্রতি টন কয়লা কি মূল্যে বিক্রীত হইয়াছিল তাহার একটি তালিকা প্রদত্ত হইল :—

| | ১৯১০ খৃঃ | | ১৯১১ খৃঃ | |
|---|---|---|---|---|
| | সিঙ্গাপুর | কলম্বো | সিঙ্গাপুর | কলম্বো |
| ভারতজাত | ১৪⁄৴০ | ১৩৵০ | ১৩৷৴০ | ১৩৸৵০ |
| জাপানজাত | ১৬৲ | ... | ১৫৷⁄০ | ... |
| ওয়েলসজাত | ২২৸৴০ | ২০৸⁄০ | ২৩৴০ | ২১৷৵০ |
| অষ্ট্রেলিয়াজাত | ১৮৵০ | ... | ১৭৷০ | ... |

* জাহাজে পোড়াইবার কয়লা এই তালিকাভুক্ত নহে।

"গ" তালিকা।

| কোন্ স্থানে রপ্তানী হইয়াছিল | ১৮৯০-৯৪ খৃঃ ৫ বৎসরের গড় | ১৮৯৫-৯৯ খৃঃ ৫ বৎসরের গড় | ১৯০০ খৃঃ | ১৯০৫ খৃঃ | ১৯১০ খৃঃ | ১৯১১ খৃঃ |
|---|---|---|---|---|---|---|
| | টন | টন | টন | টন | টন | টন |
| লঙ্কা দ্বীপ | ২১,১৭২ | ১,২৮,৯৩৩ | ৩,৩৬,৫৬৯ | ৩,৭৬,৮৫৩ | ৫,২২,০১৯ | ৪,৯৪,০৬৩ |
| ষ্ট্রেট উপনিবেশে | ৫,৬১৪ | ৬১,৩২৭ | ৭৯,৩০০ | ২,২৯,২৩০ | ২,৩৬,৯৩৩ | ২,২৫,৪৫৯ |
| এডেন | ১,১৪৪ | ৮,৬৫৭ | ৩৯,৫৩৮ | ২৯,৩১২ | ৭,৩৮৩ | ১১,৬৬৭ |
| ইংরাজ অধিকৃত পূর্ব্ব আফ্রিকা | ... | ৫০২ | ৬১৫ | ... | ... | ... |
| মারিচ দ্বীপ | ১,১৩০ | ৮,১৩৪ | ১১,২৪৬ | ১৫,০৩২ | ৪,৯০৫ | ... |
| জাভা | ৮০০ | ... | ৩,৩৫২ | ৯,৭৮৮ | ২০,০৫৫ | ৫,২০৬ |
| সুমাত্রা | ... | ৯৬৬ | ১০,৮৬৩ | ৩৩,৮৫৯ | ১,০০,২৩৪ | ১,০৯,৩৮৩ |
| হংকং | ... | ... | ৪০০ | ৮১,৭৬২ | ... | ... |
| অন্য অন্য দেশ | ৬৪৮ | ৩,৯১৯ | ৮,৬০৭ | ৭,১৯৭ | ৯৬,৮৩৭ | ১৬,৩৯৯ |
| মোট | ৩০,৫৭৮ | ২,১২,৪৩৮ | ৪,৯০,৪৯০ | ৭,৮৩,০৩৩ | ৯,৮৮,৩৬৬ | ৮,৬২,১৭৭ |
| মোট কত টাকা মূল্য | ২,৯৫,৪৪১ | ২২.১০,৩১১ | ৫৩,৭৭,৫৫২ | ৫১,৬১,৩৭০ | ৮৫,৯১,৯৭৭ | ৭২,৬৪,০৫৯ |

ইহা হইতে দেখা যাইতেছে যে ভারতের কয়লা সুলভ বলিয়া এই দুই স্থানে অধিক পরিমাণ আমদানী হইয়া থাকে।

**ভারতে কয়লার খরচ :**—১৯১১ খৃঃ কয়লা কত উৎপন্ন,আমদানী ও রপ্তানী হইয়াছিল তাহা পূর্ব্বে বলা হইয়াছে। উৎপত্তি ও আমদানী যোগ করিয়া তাহা হইতে রপ্তানী বাদ দিলে ভারতে প্রায় ১,২১,৭২,০০০ টন কয়লা অবশিষ্ট থাকে, তাহা নিম্নলিখিত প্রকারে খরচ হইয়াছে।*

| | টন |
|---|---|
| ভারতের বিভিন্ন রেল সমূহে | ৪২,৫৫,০০০ |
| জাহাজে ( Bunker ) | ৯,৮৩,০০০ |
| ছোট ছোট ষ্টীমারে | ৫,৫০,০০০ |
| ২৬১টী সুতা এবং কাপড়ের কলে | ৮,৭২,০০০ |
| ইষ্টক ও টালি নির্ম্মাণের জন্য | ৮,৯০,০০০ |
| চা বাগানে | ১,১৮,০০০ |
| চটের কলে | ৬,২৩,০০০ |
| লৌহের কারখানায় | ৪,০৭,০০০ |
| কয়লার খনিতে ব্যবহৃত হয় এবং নানা প্রকারে নষ্ট হইয়া যায় | ১২,৭২,০০০ |
| ভারতের ভিন্ন ভিন্ন বন্দর সম্বন্ধীয় কার্য্যে | ১,২৫,০০০ |
| (১) নানা প্রকার কলকারখানায় যথা—১৩৯০টী তুলা ঝাড়াই এবং গাঁট বাঁধায়ের কলে, ১৩৮টী পাটের গাঁট বাঁধাই কলে এবং (২) নানারূপ গৃহকার্য্যে | ২০,৭৭,০০০ |
| মোট | ১,২১,৭২,০০০ |

আজকাল ভারতে নূতন নূতন কলকারখানা বৃদ্ধি পাওয়াতে, কয়লার খরচও প্রতি বৎসর বৃদ্ধি পাইতেছে এবং তজ্জন্য ভারত নিজের দেশের অভাব-মোচন করিয়া অধিক পরিমাণ কয়লা রপ্তানী করিতে পারে না। রেল সমূহে সর্ব্বাপেক্ষা অধিক পরিমাণ কয়লা ব্যবহৃত হইয়া থাকে। নিম্নে একটি তালিকা দিয়া দেখাইতেছি যে এ দেশজাত এবং বিদেশীয় কয়লা কি পরিমাণে রেলসমূহে ব্যবহৃত হইতেছে এবং ভারতীয় কয়লা ক্রমে ক্রমে বিদেশীয় কয়লাকে কিরূপ ভাবে দূরীভূত করিতেছে। †

---

* Note on Coal in India for 1911, published by Dir. Genl. of Commercial Intelligence.

† Railway Administration Reports.

| | কয়লা | | মোট | ভারতজাত কয়লার |
|---|---|---|---|---|
| খৃঃ | ভারতজাত | বিদেশীয় | | শতকরা ভাগ |
| ১৮৯০ | ৬,৫৪,৮২৯ | ২,০৩,৫৭৮ | ৮,৫৮,৪০৭ | ৭৬ |
| ১৮৯৫ | ১১,১৯,৬২১ | ১,৪৫,২১৩ | ১২,৬৪,৮৩৪ | ৮৯ |
| ১৯০০ | ১৮,৫৮,০৬১ | ৫৬,৫৮৯ | ১৯,১৪,৬৫০ | ৯৭ |
| ১৯০৫ | ২৬,৬৮,৪২৪ | ১৮,২৩৫ | ২৬,৮৬,৬৫৯ | ৯৯ |
| ১৯০৬ | ২৮,৭৮ ২৮১ | ৩৭,২৮০ | ২৯,১৫,৫৬১ | ৯৯ |
| ১৯০৭ | ৩৩,৪৩,২১৯ | ৫৪.৮৬১ | ৩৩,৯৮,০৮০ | ৯৮ |
| ১৯০৮ | ৩৬,০৪,০৯৪ | ৭৯,৬৩৩ | ৩৬,৮৩,৭২৭ | ৯৮ |
| ১৯০৯ | ৩৬,৫৭,৮৯৬ | ৮৪ ৫৫৯ | ৩৭,৪২,৪৫৫ | ৯৮ |
| ১৯১০ | ৩৮,০১,২৪৮ | ৫২.১৪৭ | ৩৮,৫৩.৩৯৫ | ৯৯ |
| ১৯১১ | ৪২,২৩,০২০ | ৩২,১৩২ | ৪২,৫৫,১৫২ | ৯৯ |

প্রতি বৎসর রেল সমূহের অধিক বিস্তারের সঙ্গে সঙ্গে রেলে ভারতীয় কয়লার খরচও বৃদ্ধি পাইবে।

জাহাজের জন্য ভারতকে অনেক কয়লা যোগাইতে হয়; এবং কলিকাতা বন্দর হইতেই অধিক পরিমাণ লওয়া হইয়া থাকে। ১৯০৮ খৃঃ ১০,৫৮,৩০২ টন, ১৯০৯ খৃঃ ৮,৮৮,৫৪০ টন, ১৯১০ খৃঃ ৯,০৪,৬৮২ টন এবং ১৯১১ খৃঃ ৮,৮২,৯৩৫ টন কয়লা কেবলমাত্র কলিকাতা বন্দর হইতেই জাহাজের জন্য লওয়া হইয়াছিল।

গৃহকার্য্যের জন্য অধুনা অনেক কয়লা ব্যবহৃত হইতেছে। কাষ্ঠ মহার্ঘ এবং কয়লায় রন্ধনাদি কার্য্য সুবিধাজনক বলিয়া বিবেচিত হওয়াতে কয়লার প্রচলন ক্রমে ক্রমে বঙ্গদেশে বৃদ্ধি পাইতেছে। কিন্তু পল্লীগ্রামে দরিদ্র লোকেরা এখনও কাষ্ঠ, ঘুঁটে এবং পাতা প্রভৃতি, রন্ধনাদি কার্য্যের জন্য ব্যবহার করিয়া থাকে। কলিকাতা এবং সহর সমূহে কয়লার বহুল প্রচলন বৃদ্ধি পাইতেছে।

মূল্য :—ভারতের কয়লা যে পৃথিবীর মধ্যে সর্ব্বাপেক্ষা সুলভ, নিম্ন তালিকায় তাহা প্রদর্শিত হইল—

| খৃঃ | উৎপন্ন কয়লার মোট মূল্য | খনির মুখে প্রতি টনের মূল্য বঙ্গদেশে | খনির মুখে প্রতি টনের মূল্য ভারতে |
|---|---|---|---|
| ১৮৯০ | ৭৩,৪৭,৫৯২ | ২॥০ | ৩।৴০ |
| ১৮৯৫ | ১,২৯,৩১,৩০৩ | ৩৶০ | ৩॥৴০ |
| ১৯০০ | ২,০১,৪৬,২২২ | ২৸৴০ | ৩।/০ |
| ১৯০৫ | ২,১২,৯১,৬৪৯ | ২৶০ | ২৷০ |
| ১৯০৬ | ২,৮৬,৮০,৬৫৫ | ২॥৴০ | ২৸৶০ |
| ১৯০৭ | ৩,৯১,৪৫,৯০০ | ৩।/০ | ৩॥০ |
| ১৯০৮ | ৫,০৩,৪৩,১৩০ | ৩৸০ | ৩৸৶০ |
| ১৯০৯ | ৪,১৬,৯৭,৯৮৫ | ৩।০ | ৩৷০ |
| ১৯১০ | ৩,৬৮,৩৩,১৬২ | ২৸/০ | ৩/০ |
| ১৯১১ | ৩,৪৫,৩৯,২৩৪ | ২॥৶০ | ২৸৶০ |

ইহা হইতে দৃষ্ট হইবে যে ১৯০৫ খৃঃ ভারতের কয়লার মূল্য প্রতি টন ২॥০ টাকা অর্থাৎ সর্ব্বাপেক্ষা কম ছিল। এই স্থানে ভিন্ন ভিন্ন দেশের কয়লার খনির মুখে গত পাঁচ বৎসরের গড়ে প্রতি টনের মূল্য প্রদত্ত হইল :—

গ্রেট ব্রিটেন—৬৶১০

ফরাসি রাজ্য—৮৸৴১৫

অষ্ট্রেলিয়া—৫।/৫

জারমেনি—৭।৴০

আমেরিকার যুক্তরাজ্য—৪।৴০

জাপান—৬॥৫

রাণীগঞ্জ ক্ষেত্র হইতে নিম্নলিখিত স্থান সমূহে প্রতি টন কয়লা আনিবার রেলভাড়া প্রদত্ত হইল :—

কলিকাতা—২।০

কানপুর—৬।০

জব্বলপুর—৬৸৶০

দিল্লী—৮।০

লাহোর—১০/০

বোম্বাই—১১।০

করাচি—১২৸৴০

এই ভাড়া ১৯০৬ খৃষ্টাব্দের নভেম্বর মাস হইতে চলিতেছে। ভারতের রেল সমূহে প্রতি টন কয়লা প্রতি মাইল লইয়া যাইবার ভাড়া গড়ে ২ পাই, কেবল হাবড়ায় আনিবার ভাড়া—২।০ পাই হিসাবে মাইল। ১৯১১ খৃঃ জল পথে কলিকাতা হইতে ভারতের ভিন্ন ভিন্ন বন্দরের প্রতি টন কয়লার ভাড়া যথা—বোম্বাই—৫৸৵০, করাচি—৫॥৶১০, মান্দ্রাজ—৪৶০ এবং রেঙ্গুন—৩৸৵০।

নিম্নে একটি তালিকা দিয়া ভারতের প্রধান প্রধান বন্দরের উৎকৃষ্ট কয়লার বাজার দর দেওয়া হইল :—

| খৃঃ | কলিকাতা | বোম্বাই | | করাচি | |
|---|---|---|---|---|---|
| | ভারতজাত ভাল কয়লা | দেশী | বিলাতি | দেশী | বিলাতি |
| ১৮৯৯ | ৪৲ | ১৫।০ | ১৮৲ | ১৬॥০ | ২২।৵০ |
| ১৯০০ | ৪/০ | ১৫৸০ | ২৩৲ | ১৭।০ | ২৫৲ |
| ১৯০৫ | ৩॥০ | ১২৲ | ১৬৵০ | ১৩।৶০ | ১৬॥৵০ |
| ১৯০৬ | ৪॥৵০ | ১৩৲ | ১৮৸০ | ১৩/০ | ১৬॥০ |
| ১৯০৭ | ৬।০ | ১৫॥৶০ | ২১॥৶০ | ১৭।৶০ | ২০।৵৫ |
| ১৯০৮ | ৬৸০ | ১৫॥৵০ | ২১৲৫ | ১৯৸৵১৫ | ২২৸৵১৫ |
| ১৯০৯ | ৪।০ | ১৩।৶০ | ১৭॥৵০ | ১৬৸/৫ | ১৯৸/৫ |
| ১৯১০ | ৪॥/১০ | ১৩৶০ | ১৮৸৵০ | ১৪৲১৫ | ১৮৵১৫ |
| ১৯১১ | ৩৸০ | ১৩।৶১৫ | ২০/১৫ | ১৩৲১৫ | ১৭/৫ |
| ১৯১২ | ৬৲ | ১৬॥১৫ | ২১/১০ | ১৭৸০ | ২১।/৫ |

১৯০৭ এবং ১৯০৮ খৃঃ কয়লার মূল্য অত্যন্ত মহার্ঘ হইয়াছিল কারণ সেই সময়ে কয়লার অত্যধিক আবশ্যক হইয়াছিল এবং রেলসমূহ আবশ্যক মত গাড়ী যোগাইতে পারে নাই। ১৯১২ খৃষ্টাব্দের প্রথম ভাগে কয়লার মূল্য অত্যন্ত বৃদ্ধি পাইয়াছিল কারণ বিলাতে মজুরেরা ধর্ম্মঘট করায়, ও ভারতের কয়লা সুলভ বলিয়া জাহাজের জন্য অধিকাংশ কয়লা কলিকাতা বন্দর হইতে চালান হইয়াছিল এবং রেল কোম্পানীও আবশ্যক মত মালগাড়ী যোগাইতে পারেন নাই। খনি হইতে কয়লা লইয়া আসিবার জন্য যাহাতে রেল কোম্পানী সমূহ অধিক সংখ্যক মালগাড়ী প্রদান করেন তাহার জন্য বিশেষ চেষ্টা হইতেছে।

মজুর—ভারতের খনিতে যে সকল লোক কার্য্য করিয়া থাকে তাহাদের সংখ্যা কয়লার খনিতেই সর্ব্বাপেক্ষা অধিক এবং ভবিষ্যতে অনেক বৎসর পর্য্যন্ত এরূপ ভাবে চলিবে। গড়ে দৈনিক কত লোকে কয়লার খনিতে কার্য্য করে নিম্ন তালিকায় তাহা প্রদর্শিত হইল—

| খৃঃ | | পুরুষ | স্ত্রীলোক | বালক ও বালিকা | মোট |
|---|---|---|---|---|---|
| ১৮৯০ | | ২১,৮২০ | ৮,১৬৪ | ২,৯৮৭ | ৩২,৯৭১ |
| ১৮৯৫ | | ৪০,০০৯ | ১৩,৮৬৭ | ৪,০৪৩ | ৫৭,৯১৯ |
| ১৯০০ | | ৬০,০৭০ | ২৫,৩৭৭ | ৩,৮০১ | ৮৯,২৪৮ |
| ১৯০৫ | খনিগর্ভে | ৪৩,০৫২ | ১৭,২৭৮ | ১,২৮৬ | ৮৯,৯৯৫ |
| | খনির উপরে | ১৮,৫৫০ | ৮,১৮০ | ১,৬৪৯ | |
| ১৯০৯ | খনিগর্ভে | ৫০,১৬২ | ২৬,০৭৮ | ১,২৯২ | ১১৯,৫৪৬ |
| | খনির উপরে | ২৭,৩৩৬ | ১২,৬৯১ | ১,৭৮৭ | |
| ১৯১০ | খনিগর্ভে | ৪৯,২৯৬ | ২৫,২৫২ | ১,৪০২ | ১১৬,০৮১ |
| | খনির উপরে | ২৬,৯৯৪ | ১১,৪৬২ | ১,৬৭৫ | |
| ১৯১১ | খনির গর্ভে | ৪৯,২৮৩ | ২৫,৯৭৭ | ১,০২৪ | ১১৬,১৫৫ |
| | খনির উপরে | ২৬,৫৬২ | ১১,৬৯১ | ১,৬১৮ | |

নিম্নে আর একটি তালিকা প্রদত্ত হইল, যাহাতে ১৯১১ খৃঃ কত লোক কোন্ প্রদেশে কার্য্য করিয়াছিল দেখান যাইতেছে :—

| | পুরুষ | স্ত্রীলোক | বালক ও বালিকা | মোট | শতকরা কত অংশ |
|---|---|---|---|---|---|
| বঙ্গদেশ | ৬৩,০২৭ | ৩৫,০৭৮ | ১,৮৭৮ | ৯৯,৯৮৩ | ৮৬.১ |
| রাজপুতনা ( বিকানীর ) | ১৬৩ | ২০ | ... | ১৮৩ | .১ |
| আসাম | ১,৪০৮ | ৫১৭ | ৪০ | ১,৯৬৫ | ১.৭ |
| পঞ্জাব | ১,৪৮৮ | ৫ | ১২ | ১,৫০৫ | ১.৩ |
| মধ্য ভারত | ১,২১৮ | ২১২ | ... | ১,৪৩০ | ১.২ |
| বেলুচিস্থান | ৮৯৭ | ... | ৩৫ | ৯৩২ | .৮ |
| উত্তর পশ্চিম সীমান্ত প্রদেশ | ৫ | ... | ... | ৫ | |
| হাইদ্রাবাদ | ৫,৭৯৮ | ১,৪০৩ | ৬৫৯ | ৭,৮৬০ | ৬.৮ |
| মধ্যপ্রদেশ | ১,৮৪১ | ৪৩৩ | ১৮ | ২,২৯২ | ২ |
| মোট | ৭৫,৮৪৫ | ৩৭,৬৬৮ | ২,৬৪২ | ১,১৬,১৫৫ | ১০০ |

কয়লার খাদে প্রাণ হাতে করিয়া কার্য্য করিতে হয়, কারণ প্রত্যেক মুহূর্ত্তেই বিপদ ঘটিতে পারে। ১৮৯৮ খৃঃ হইতে ১৯০৩ খৃঃ পর্য্যন্ত ৬ বৎসরের প্রত্যেক

বৎসর গড়ে ৭৪ * জনকে, এবং ১৯০৪ খৃঃ হইতে ১৯০৮ খৃঃ পর্য্যন্ত ৫ বৎসর গড়ে ১০৩ † জনকে, ১৯১০ খৃঃ ১৭৭ জনকে এবং ১৯১১ খৃঃ ১৭৫ জনকে কয়লার খনিতে অকালে প্রাণ হারাইতে হইয়াছে। খনি-আইন প্রবর্ত্তিত হওয়ার পর গত ১১ বৎসরের মধ্যে দৈনিক ১০০০ মজুরের উপস্থিতের গড়ে ১.০৪৩ লোকের মৃত্যু হইয়াছিল। ভারতের কয়লার খনিতে মৃত্যু সংখ্যা অন্যান্য দেশের তুলনায় অনেক কম—কারণ অধিকাংশ খনিই অগভীর। খাদ যত গভীর হইবে, মৃত্যু সংখ্যাও তত বৃদ্ধি পাইবে। ভারত গভর্ণমেণ্টের খনি-বিভাগের পরিদর্শকগণ বিশেষ যত্ন পূর্ব্বক খনি সকল পরিদর্শন করিয়া থাকেন, এবং যাহাতে খনির মধ্যে কোনরূপ বিপদ উপস্থিত না হয় তদ্‌বিষয়ে খনির কর্ত্তাদিগকে যথাসাধ্য সাবধানতা অবলম্বন করিতে উপদেশ এবং তদনুযায়ী কার্য্য করিতে বাধ্য করিয়া থাকেন। তাঁহাদের এইরূপ সাবধানতা অবলম্বনের জন্য অনেক নিরাশ্রয় মজুর মৃত্যু মুখ হইতে রক্ষা পাইয়া থাকে। ভারতে প্রত্যেক মজুরে ১৯০৮ খৃঃ ৯৮.৮ টন, ১৯০৯ খৃঃ ৯৯ টন, ১৯১০ খৃঃ ১০৩.৮ টন এবং ১৯১১ খৃঃ ১০৯.৫ টন কয়লা সংগ্রহ করিয়াছিল, কিন্তু ১৯১০ খৃঃ প্রত্যেক লোকে বিলাতে ২৫৬ টন, জারমেনিতে ২৩৯ টন, ফরাশি দেশে ১৯৫ টন, বেলজিয়মে ১৬৪ টন সংগ্রহ করিতে সমর্থ হইয়াছিল। বিলাত প্রভৃতি দেশে কয়লা কাটিবার ও তুলিবার জন্য যন্ত্র অধিকাংশ খনিতে ব্যবহৃত হওয়ায়, তথাকার মজুরেরা অধিক পরিমাণ কয়লা তুলিতে সমর্থ হয়।

যে বৎসর ধান্য প্রভৃতি ফসলের অবস্থা বেশ ভাল থাকে, সেই বৎসর খনির মজুর পাওয়া কষ্টকর হইয়া থাকে; কিন্তু দুর্ভিক্ষের বৎসরে খনিতে অনেক মজুর কার্য্য করিতে আইসে। কলে কয়লা কাটিবার এবং তুলিবার যন্ত্র যত অধিক প্রবর্ত্তিত হইবে, তত অধিক পরিমাণে কয়লা উত্তোলিত হইবে। এ দেশের মজুরি অত্যন্ত সুলভ এবং তজ্জন্য কলে কয়লা কাটিবার যন্ত্রে মজুরির বিশেষ সুবিধা হয় না।

বঙ্গদেশের কতকগুলি কয়লার খাদের মজুরেরা কিরূপ মাসিক মজুরি পাইয়া থাকে তাহা নিম্নে বলা হইতেছে :—‡

---

* Rec. Geol. Surv. Ind. XXXII. 1905 Part I.
† " " " " XXXIX 1910.
‡ Prices and Wages in India, 25th issue.

| খৃঃ | খাদের নাম | | | | |
|---|---|---|---|---|---|
| জানুয়ারী মাস | রাণীগঞ্জ | নিম্‌চা | সাঁকতোরে | সোদপুর | কুল্‌দিহা |
| ১৮৮৬ | ৫॥ হইতে ৬ | ৫॥—৬ | ৫॥—৬ | ৫॥—৬ | ৭—৮ |
| ১৮৯০ | ৫॥—৬ | ৫॥—৬ | ৫॥—৬ | ৫॥—৬ | ৭—৮ |
| ১৮৯৫ | ৬—৭ | ৫—৬ | ৬—৭ | ৬—৭ | ৭—৮ |
| ১৯০০ | ৬—৮ | ৫॥—৬॥ | ৬—৮ | ৬—৮ | ৭—৮ |
| ১৯০৫ | ৬॥—৮ | ৭॥—৮ | ৭—৮॥ | ৭॥—৯ | ৭—৮ |
| ১৯০৯ | ৮—১২ | ৮॥—১১ | ৯॥৶—২০।০ | ১৩॥/০ | ৯॥৴—১১॥৶ |
| ১৯১০ | ৮।০—১১ | ১০॥—১১ | ১১॥/—১৩॥৶০ | ১০।/ | ৬।০ |
| ১৯১১ | ৮—১১ | ৯॥৶—১২ | ১০।০ | ১৩॥/০ | ৮॥০ |
| ১৯১২ | ৮ | ১০—১২ | ১০।৶০ | ১৩৶০ | ৮।০ |

কতকগুলি মজুর কয়লা কাটা এবং তোলাই কার্য্য ফুরান হিসাবে করিয়া থাকে, কিন্তু তাহাদের মজুরি গড়ে প্রায় উপরোক্ত তালিকার সহিত সমান। এই তালিকা হইতে দৃষ্ট হইবে যে দিন দিন মজুরির হার বৃদ্ধি পাইতেছে—খাদ্য দ্রব্যাদির মহার্ঘতাই ইহার কারণ।

**মূলধন ও ব্যবসা**—যৌথ কয়লা কোম্পানী ব্যতীত ভারতের অন্যান্য খনি সমূহে কত মূলধন খাটিতেছে তাহা সঠিক বলা দুরূহ। ভারতে ১৯০৮ খৃঃ ১১৫টী, ১৯০৯ খৃঃ ১২৫টী, এবং ১৯১০ খৃঃ ১২৮টী যৌথ কয়লার কোম্পানী ছিল। ১৯১১ খৃঃ ১২৯টী যৌথ কোম্পানীর মধ্যে, বঙ্গদেশে ১১৯টী, পঞ্জাবে ২টী, বোম্বাই প্রদেশে ৩টী, মাদ্রাজে একটি, বেলুচিস্থানে একটি, হাইদ্রাবাদে একটি, মধ্য প্রদেশে একটি এবং ব্রহ্মদেশে একটি ছিল। ১৯১১ খৃঃ ১লা এপ্রিল তারিখে ঐ সকল কোম্পানীর মূলধন—সমষ্টি ৭,৫৮,২৯,৭২৪ টাকা ছিল। এই সমস্ত কোম্পানীর মধ্যে পাঁচটী ভিন্ন সমস্ত গুলির মূলধন ভারত হইতে সংগৃহীত হইয়াছে। ১৯১১ খৃঃ মোটের উপর যে কয়লা বঙ্গদেশে উৎপন্ন হইয়াছিল, তাহার শতকরা ৮২ ভাগ এই সকল যৌথ কোম্পানীর অধিকৃত খনি হইতে উৎপন্ন হইয়াছিল। এতদ্‌ভিন্ন অনেক ব্যক্তির ও অনেক কোম্পানীর নিজস্ব কয়লার খনি আছে—ঐ সকল খনিতে কত টাকা মূলধন প্রদত্ত হইয়াছে তাহাও জানিবার উপায় নাই। বঙ্গদেশের সুবিখ্যাত জমিদার কাসিমবাজারের মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী মহাশয়ের একরা খাস, বেগুনিয়া খাস, নপাড়া খাস ও ভ্যানোরা খাস নামক ৪টী বৃহৎ এবং উত্তম কয়লার খনি আছে। এই খনিগুলির

উৎপাদিকা-শক্তি নিতান্ত কম নহে। একরা খাসটি সর্ব্বাপেক্ষা বৃহৎ; ১৯১১ খৃষ্টাব্দে ইহা হইতে ১,১০,২৫৭ টন কয়লা উৎপন্ন হইয়াছিল।

কতকগুলি যৌথ কোম্পানী আছে যাহাদের মূলধন ১৫ লক্ষ টাকার অধিক যথা :— *

| | টাকা |
|---|---|
| হাইদ্রাবাদ ডেকেন কোং | ১,০০,৮০,০০০ |
| বেঙ্গল কোল কোং | ৩০,০০,০০০ |
| বরাকর কোল কোং | ২৬,২৫,০০০ |
| ইকুইটেবেল কোল কোং | ২২,০০,০০০ |
| ইষ্ট ইণ্ডিয়ান কোল কোং | ১৮,০০,০০০ |
| বকরো ও রামগড় কোল কোং | ১৬,০০,০০০ |

এতদ্‌ভিন্ন আরও ২১টী যৌথ কোম্পানী আছে যাহাদিগের মূলধন ৭॥০ লক্ষ টাকার অধিক। কতকগুলি যৌথ কয়লারি কোম্পানী আছে যাহারা প্রত্যেক বৎসর অনেক টাকা লভ্যাংশ দিয়া থাকে, তাহাদিগের মধ্যে কতকগুলির নাম বিশেষ উল্লেখযোগ্য। পর পৃষ্ঠায় "ঘ" তালিকায় দ্রষ্টব্য।

এদেশীয়দিগের মধ্যে কলিকাতার এন, সি, সরকার এণ্ড সন্স্‌ নামক কোম্পানী কয়লার খনি এবং ব্যবসায়ে সর্ব্বপ্রধান। ইহারা বাড়বানী, বিলবেড়া, ইকনমিক্‌, ইম্‌পিরিয়েল, ফুলারিটেণ্ড, রয়েল প্রভৃতি যৌথ কয়লা কোম্পানী সমূহের ম্যানেজিং এজেন্ট। কিন্তু গত তিন বৎসরের মধ্যে ইহাদিগের ইকনমিক কোল কোং ভিন্ন কোন কোম্পানীই লভ্যাংশ দিতে পারে নাই।

ভারতের কয়লার খনি হইতে প্রতি বৎসর প্রভূত লাভ হইয়া থাকে। অত্যন্ত সাবধানে এবং দক্ষতার সহিত কার্য্যাদি পরিদর্শন করা আবশ্যক।

প্রতি টন কয়লা তোলাইবার খরচ ঠিক করিয়া বলা সুকঠিন। খনি হইতে কয়লা তুলিতে যত পরিশ্রম অধিক হইবে, খরচও তদনুরূপ বৃদ্ধি পাইবে—তবে বঙ্গদেশের খনি সম্বন্ধে ইহা বলা যাইতে পারে যে, প্রতি টন কয়লা তোলাইবার খরচ ১॥০ হইতে ২॥০ টাকার মধ্যে।†

কোন নূতন খনি বন্দোবস্ত করিয়া লইবার সময় বিশেষ বিবেচনা পূর্ব্বক দেখিতে হইবে যে খনির মূল্য (সেলামী, শুল্ক (Royalty) প্রভৃতি) অধিক

* Report of Joint Stock Company for 1910-11.

† Investor's Indian Year Book for 1912.

"ঘ" তালিকা।

| কোম্পনীর নাম | ম্যানেজিং এজেণ্ট | শতকরা লভ্যাংশ ১৮৯৬-১৯০১ খৃঃ ৫ বৎসরের গড় | ১৯০১-১৯০৫ খৃঃ ৫ বৎসরের গড় | ১৯০৬-১০ খৃঃ ৫ বৎসরের গড় | ১৯১১ খৃঃ | অংশের মূল্য | অংশের উপস্থিত বাজার দর * |
|---|---|---|---|---|---|---|---|
| কেট্রাস্ ঝড়িয়া কোল কোং | এণ্ড্রু ইউল কোং | ১৬।৵০ | ৩৭॥০ | ৯৬৲ | ৯০৲ | ১০৲ | ৯৪৲ |
| বেঙ্গল কোল কোং | ঐ | ১৩।৵০ | ১৭॥/০ | ৫৩৲ | ৫০৲ | ১০০৲ | ৮৯০৲ |
| ইকুইটেবল কোল কোং | ম্যাকনিল কোং | ১০॥/০ | ১৬৸/০ | ৩৬॥০ | ১২॥০ | ১০৲ | ৩১।০ |
| অজয় „ „ | এণ্ড্রু ইউল কোং | ১১৸/০ | ১৬৶০ | ২৪৸/০ | ১৬৲ | ১০০৲ | ২০৮৲ |
| নিউ বীরভূম „ „ | বামারলরী কোং | ৭৸/০ | ৮৲ | ৪০।৵০ | ৩৫৲ | ১০৲ | ৫০০॥ |
| বেঙ্গল নাগপুর „ „ | এণ্ড্রু ইউল কোং | ৩৲ | ১২৲ | ৫২৲ | ১৫৲ | ১০৲ | ৪৬॥০ |
| শিবপুর „ „ | ঐ | ... | ৮।৵০ | ৩১॥/০ | ২৫৲ | ৭৲ | ৩৩॥০ |

* Capital of 19th Septr, 1912.

হইতেছে কি না। নূতন খনি ক্রয় করিবার সময়ে তখনকার কয়লার বাজারদর কত ও গত দশ বৎসরে গড়ে মূল্য কত ছিল দেখিতে হইবে, এবং খনি হইতে প্রতি বৎসরে আনুমানিক যে কয়লা উৎপন্ন হইবার সম্ভাবনা তাহার উপর উপ-রোক্ত প্রকারে যেমূল্য পাওয়া যাইবে সেই মূল্য হিসাব করিয়া লাভ বা লোকসান কিরূপ হয় বুঝিতে হইবে। পরে যে খনি লওয়া হইতেছে তাহার কয়লা কিরূপ বাহির হইবার সম্ভাবনা, সে বিষয়ে বিশেষ বিবেচনা করিতে হইবে - যদি ১নং কয়লা বাহির হয় তবে উচ্চ মূল্যে বিক্রয় হইতে পারে, যদি ২ নং কয়লা উৎপন্ন হয় তবে তাহা শীঘ্র বিক্রয় হইবে না এবং পরে বিক্রয় হইলেও মূল্য অনেক কম হইবার সম্ভাবনা। যদি একটি নূতন খনি খুলিয়া ৩ হইতে ৫ বৎসর কার্য্য করার পর শতকরা ১০ টাকার হিসাবে লাভ না হয়, তাহা হইলে বুঝিতে হইবে সে খনি বিশেষ লাভজনক নহে। ১৯০৭ ও ১৯০৮ খৃঃ কয়লার মূল্য অত্যন্ত বৃদ্ধি পাওয়াতে (প্রতি টন ৬৷০ হইতে ৬৸০ হওয়াতে) দুই বৎসরে ৬২টী যৌথ কয়লার কোম্পানী স্থাপিত হইয়াছিল। যে সকল কোম্পানী তৎকালীন কয়লার মূল্য হিসাবে খনি ক্রয় করিয়াছিলেন তাহাদিগের মধ্যে অনেকগুলি ১৯০৭ ও ১৯০৮ খৃঃ ব্যতীত প্রায়ই লভ্যাংশ দিতে পারে নাই, এবং কতকগুলির অবস্থা আরও শোচনীয় হইয়াছে।

নূতন যৌথ কয়লা কোম্পানীর অংশ খরিদ করিবার সময় নূতন খনি সম্বন্ধে পূর্ব্বোক্ত কথাগুলি বিশেষরূপে মনে রাখা কর্ত্তব্য। যে সকল কোম্পানী অনেক দিন হইতে লভ্যাংশ দিতেছে এবং প্রতি বৎসর কিছু টাকা আমানৎ রাখে তাহা-দিগের অংশ খরিদ করা বিপদজনক নহে। অধুনা খনির সেলামী, প্রতি টন হিসাবে শুল্ক ( Royalty ) প্রভৃতি পূর্ব্বাপেক্ষা বৃদ্ধি পাইয়াছে, অতএব অতি-শয় সাবধানতার সহিত খনি ক্রয় করিতে না পারিলে লাভ হওয়া অসম্ভব। পূর্ব্বে যে সকল কোম্পানী অল্প সেলামী প্রভৃতিতে খনি ভাড়া ( Lease ) লইয়া-ছেন, তাঁহারা এক্ষণে বিশেষ লাভবান হইতেছেন।

---

ভ্রম-সংশোধন—১৮৯০ খৃষ্টাব্দে বঙ্গদেশে ১৬,২৬,২৪৫ টন কয়লা উৎপন্ন হইয়াছিল এবং ঐ খৃষ্টাব্দে ব্রহ্মদেশে আদৌ উৎপন্ন হয় নাই। ভ্রমক্রমে বঙ্গদেশের সংখ্যাটী ব্রহ্মদেশে বসান হইয়াছে। গত পৌষ সংখ্যা 'অর্চ্চনা'র ৪৩০ পৃষ্ঠায় পাঠক ইহা সংশোধন করিয়া লইবেন।

## সংসারী।

১

কি উদ্যমে ভাবিতাম চিত্তে
দেশোদ্ধার ?—হাতে সে আমারি ;—
কিন্তু বন্ধু পেরেছে জানিতে
হয়েছি যে এখন সংসারী।

২

মোর তীব্র বক্তৃতার গুণে
উৎকর্ণ রহিত নরনারী ;
সে নিষ্কাম ধর্ম্মকথা শুনে
মায়াত্যাগী হইত সংসারী।

৩

জলে স্থলে দেশে ও বিদেশে
ফিরিলাম পতিত উদ্ধারি' ;
'নরেশে'র বিধবায় শেষে
পরিত্রাণি' সাজিনু সংসারী।

৪

সে বিবাহে অবাক সবাই,
আমি দেশমুখোজ্জ্বলকারী ;
এ পরার্থ—বুঝিল না ছাই !
হাসিলাম—হায় রে সংসারী !

৫

ছিল হৃদে আনন্দ অপার
কণামাত্র আর না নেহারি ;
শেষে কি না নয়নে সবার—
দাঁড়ালেম আদর্শ সংসারী !

৬

মুদি দেয় দয়া ক'রে ধার ;
'ঝি'র চোখে আমি ত—'বেচারি'
গোপ—দুধ দিয়ে জলসার—
বলে—"আহা ছা'পোষা সংসারী।"

৭

ছেলে, মেয়ে, নামেতে 'সন্তোষ'
'শান্তি' 'প্রীতি' 'মুক্তি' সারি সারি ;
খসেছে সে প্রেমের মুকোষ
শত পাকে বাঁধা এ সংসারী।

৮

শূন্য হৃদে ডাকি বার বার—
"কোলে তুলে লও হে কাণ্ডারী,"
শূন্যে ভাসে প্রতিধ্বনি তার,—
( হায় প্রভু,—তুমিও সংসারী )

শ্রীরসময় লাহা।

---

## পরলোকে সখারাম।

গভীর শোকসন্তপ্ত চিত্তে প্রকাশ করিতেছি যে, হিতবাদীর ভূতপূর্ব্ব লব্ধ-প্রতিষ্ঠ সম্পাদক, 'দেশের কথা'র অমর লেখক পণ্ডিত সখারাম গণেশ দেউস্কর আর ইহজগতে নাই। দুরারোগ্য ব্যাধির তাড়নায় পূর্ণ এক বৎসর কাল

অশেষ যন্ত্রণা ভোগ করিয়া বাঙ্গালীর ও বাঙ্গালার আদরের সখারাম পরলোকে চলিয়া গিয়াছেন।

সখারাম মহারাষ্ট্রীয় ব্রাহ্মণ। ১৭৪৮ খ্রীষ্টাব্দে বাঙ্গালার নবাব আলীবর্দ্দী খাঁর সহিত নাগপুরের রঘুজী ভোঁস্লার যে সন্ধি হয়, তাহার সর্ত্ত অনুসারে নবাব বাঙ্গালার চৌথ হিসাবে উড়িষ্যা প্রদেশ রঘুজীকে দেন। সেই সময় কৃষ্ণভট্ট রায়কর রঘুজীর দূতরূপে বাঙ্গালায় আসিয়া কিছুদিন মুর্শিদাবাদে বাস করেন। এই সময়ে নবাব কোনও কারণে বীরভূমির শাসনকর্ত্তা বাদিয়াৎ জামাখাঁ বিরক্ত হইয়া তাঁহাকে দণ্ড দিতে উদ্যত হয়েন। বাদিয়াৎ জামাখাঁ কৃষ্ণভট্টের সাহায্যে নবাবের কোপানল হইতে অব্যাহতি লাভ করিয়া তাঁহাকে বৈদ্যনাথের নিকটবর্ত্তী করোঁ গ্রাম জায়গীর দেন। কৃষ্ণভট্ট তদবধি করোঁতেই বাস করেন। সখারামের পিতামহ এই রায়কর-পরিবারে বিবাহ করিয়া কিছু ভূসম্পত্তি যৌতুক পান এবং করোঁ গ্রামেই আসিয়া বসবাস করেন। বাঙ্গালা দেশ, সখারামের জন্ম ও কর্ম্মভূমি।

দেওঘর স্কুলে সখারামের বাল্য-শিক্ষার আরম্ভ ও সমাপ্তি হয়। তিনি দেওঘর স্কুল হইতেই প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হন এবং দেওঘরেই শিক্ষকতা করিতে আরম্ভ করেন। অঙ্কশাস্ত্রে তাঁহার ব্যুৎপত্তি অধিক না থাকায় পরীক্ষায় তিনি খুব যশের সহিত উত্তীর্ণ হইতে পারেন নাই।

দেওঘরে অবস্থানকালে সখারামের সাহিত্য-সেবাবৃত্তি অঙ্কুরিত হয়। তিনি যখন দেওঘরে শিক্ষকতা করিতেন, তখন সেখানকার প্রধান শিক্ষক ছিলেন—মাইকেলের জীবনী-লেখক শ্রদ্ধাভাজন শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ বসু। তিনি, যোগীন্দ্র বাবু ও স্বর্গীয় রাজনারায়ণ বাবুর নিকট বাঙ্গালা ভাষা সম্বন্ধে আলোচনা করিতেন। বলা বাহুল্য, তাঁহার অত্যন্ত আগ্রহদর্শনে বসু মহাশয়দ্বয় তাঁহাকে অতীব যত্নসহকারে বাঙ্গালা ভাষা শিক্ষা দিতেন।

ইহার পর অদৃষ্ট-চক্রের অতর্কিত আবর্ত্তন সখারামকে দেওঘরের নিভৃত নিবাস হইতে কর্ম্মকেন্দ্র কলিকাতায় আনিয়া, শিক্ষকের শান্তি-স্নিগ্ধ কার্য্য হইতে সংবাদপত্রসেবায় নিযুক্ত করে। 'হিতবাদী'র তদানীন্তন্ সুযোগ্য সম্পাদক ৺ বিশারদ মহাশয় তাঁহাকে 'হিতবাদী'র প্রুফ্ রীডারের পদে নিযুক্ত করিলেন। অল্পদিনের মধ্যেই অনন্যসাধারণ শ্রমসহিষ্ণুতা ও প্রতিভার বলে 'হিতবাদী'-সম্পাদনে সখারাম স্বর্গীয় বিশারদের দক্ষিণহস্তস্বরূপ হইয়া পড়িলেন এবং ৺ বিশারদের মৃত্যুর পর পণ্ডিত সখারাম 'হিতবাদী'র কর্ণধার নিযুক্ত হইলেন।

'হিতবাদী'র সম্পাদনকার্য্যে তিনি কিরূপ যোগ্যতার পরিচয় প্রদান করিয়াছিলেন, তাহা 'হিতবাদী'-পাঠকের অবিদিত নাই।

বড় ঘরের বংশধর হইলেও, তিনি নিজে সামান্য অবস্থাপন্ন ছিলেন। কাজেই তাঁহাকে জীবিকা-সংস্থানের জন্য অত্যন্ত পরিশ্রম করিতে হইত। এইভাবে পরিশ্রম করিয়া তিনি যেটুকু সময় পাইতেন, সেই সময়টুকু তিনি সাহিত্য-চর্চ্চায় অতিবাহিত করিতেন। দেশের কথা, এটা কোন্ যুগ, ঝাঁসির রাজকুমার, তিলকের মকর্দ্দমা, মহামতি রাণাড়ে, বাজীরাও, আনন্দী বাই এই কয়েকখানি মূল্যবান গ্রন্থ প্রণয়ন করিয়া তিনি বঙ্গভাষার পুষ্টিসাধন করিয়াছেন। এতদ্ভিন্ন তিনি 'সাহিত্য'প্রমুখ বিবিধ মাসিক পত্রে প্রত্নতত্ত্ব-সম্বন্ধীয় যে সমস্ত প্রবন্ধাদি গত বিশ বৎসর ধরিয়া লিখিয়াছেন, সে সমস্ত সংগ্রহ করিলে একখানি সুবৃহৎ গ্রন্থ হইতে পারে। মহারাষ্ট্রীয় ইতিহাসের আস্বাদ বোধ হয় তিনি ভিন্ন আর কেহ বাঙ্গালী জাতিকে প্রদান করেন নাই। মহারাষ্ট্রীয় ইতিহাসে তাঁহার ন্যায় পারদর্শী এই বঙ্গদেশে আর কেহ আছেন কি না জানি না।

সখারাম দরিদ্র ছিলেন; তথাচ তিনি নিজের স্বাতন্ত্র্য স্বাধীনতা কাহারও নিকট বিক্রয় করেন নাই। মহামতি বাল গঙ্গাধর তিলকের পক্ষ সমর্থন করিতে গিয়া 'হিতবাদী'-স্বত্বাধিকারীর সহিত তাঁহার মতদ্বৈধ হয়,ফলে ১৯০৬ সালে তিনি 'হিতবাদী'র কার্য্যভার পরিত্যাগ করেন এবং অপেক্ষাকৃত অল্পবেতনে জাতীয় বিদ্যালয়ের মহারাষ্ট্র ও বাঙ্গালা সাহিত্যের অধ্যাপক নিযুক্ত হইলেন। স্বীয় মতের স্বাতন্ত্র্যরক্ষার জন্য সখারাম হৃষ্টচিত্তে অর্থক্ষতিও সহ্য করিতে লাগিলেন।

বঙ্গে শিবাজী উৎসবের প্রচারকর্ত্তা সখারাম। তিনি প্রথম বঙ্গের অঙ্গন-দ্বারে শিবাজীর জয়ভেরী ধ্বনিত করিয়াছিলেন; কিন্তু হায়, তাঁহার সাধের "শিবাজী জীবনী" পরিসমাপ্ত হইল না। সখারাম গত তিন বৎসর ধরিয়া শিবাজীর একখানি সম্পূর্ণ জীবন চরিত লিখিবার জন্য উপকরণ সংগ্রহ করিতেছিলেন, কিন্তু নির্দ্দয় কাল তাঁহার সাধনা-সমাপ্তির পরিপন্থী হইল!

সখারাম ধর্ম্মভীরু, ঈশ্বরভক্ত, এবং ঘোর অদৃষ্টবাদী ছিলেন। তাঁহার মৃত্যুর তিন বৎসর পূর্ব্বে তাঁহার একমাত্র পুত্র বালাজী সখারাম গণেশ দেউস্করের পরলোক-প্রাপ্তি হয়। একমাত্র পুত্রের মৃত্যুতে সখারামের মুখে কোন দিন বিষাদের রেখাটুকু পর্য্যন্ত দেখি নাই। স্থির, সৌম্য সখারাম সংসারমুক্ত যোগীর ন্যায় নিয়ত আপন কর্ত্তব্য পালন করিতেন।

সখারামের যে কেবল অসাধারণ গবেষণা শক্তি ছিল তাহা নহে, গল্প লিখিতেও তিনি অতি নিপুণ ছিলেন; কিন্তু সাধারণে সে পরিচয় বিশেষ পান নাই।

"দেশের কথা" ও "তিলকের মোকর্দ্দমা"র প্রচার বন্ধ হইলে জাতীয় শিক্ষা পরিষদের কর্ত্তৃপক্ষের ভাব বুঝিয়া সখারাম জাতীয় বিদ্যালয় ত্যাগ করেন এবং বিশেষ ভাবে অনুরুদ্ধ হওয়ায় 'হিতবাদী'র সম্পাদক-পদ পুনর্গ্রহণ করেন। এই সময়ে ৺ কাশীধামে তাঁহার পত্নীবিয়োগ হওয়ায় সখারামের বক্ষে শক্তিশেল বিঁধিল। তিনি তদবধি ব্যাধিগ্রস্ত হইলেন, নষ্ট স্বাস্থ্য আর ফিরিয়া পাইলেন না। অবশেষে পূর্ণ এক বৎসর রোগ ভোগের পর দেওঘরের শ্মশানে সখারাম মহানিদ্রায় অভিভূত হইলেন—যেখানে শোক নাই, দুঃখ নাই সখারাম সেই রাজ্যে চলিয়া গেলেন। তাঁহার চিতার জ্বলন্ত অনলে মহারাষ্ট্রের সহিত বাঙ্গালার পবিত্র যোগসূত্রও ভস্মীভূত হইল!

শ্রীশ্যামলাল গোস্বামী।

---

# কবিতা-কুঞ্জ।

## প্রবৃত্তি।

দারুণ শুক্রের শাপ করিয়া শ্রবণ—
প্রমত্ত যযাতি রাজা করিলা স্মরণ—
"কে আছ তোমরা মম ওহে সুতগণ
লইবে বিষম জরা! পিপাসিত মন—
এখনো ভুঞ্জিতে চাহি কামিনী কাঞ্চন।
কামিনী যৌবন ভোগ অতি বিমোহন—
কোন মূঢ় করিবে গো জীবন ধারণ
এত সুধা, এত সুখ করি পাশরণ
দানিয়া কনিষ্ঠ সুতে স্বীয় জরাভার—
ভোগরত ব্রতী রাজা বিবিধ সম্ভার
ধূধূ ধূধূ জ্বলে অগ্নি অতি দুর্নিবার
আকুল ভোগের সিন্ধু দিল গো সাঁতার—
এ সুখে নাহিক তৃপ্তি চাহি অন্ততর
আন ত্বরা আন শীঘ্র যেথা হতে পার।

## নিবৃত্তি।

কত দিন পরে রাজা উন্মীলি নয়ন
পুড়িয়া বাসনানলে বুঝিলা জ্বলন—
গুটী যথা লালা রাশি করি উদ্গীরণ
দিনে দিনে আপনারে করিয়া বন্ধন
প্রাণভয়ে ভীত শেষে করে গো কর্ত্তন
নিজকৃত কারাবাস—তেমতি রাজন
বিলাস বিভ্রমে শ্রান্ত ব্যথিত মনন—
আপনার প্রিয় পুত্রে করিলা স্মরণ—
"দাও পুত্র দাও ফিরে দাও জরাভার
কামনা-অনলে বুঝি নাহিক নিস্তার
দিন যায় বাড়ে শুধু দীন হাহাকার
লোভে মোহে মদে গর্ব্বে বুদ্ধি ব্যভিচার—
মহাভ্রমে করিয়াছি তব নির্য্যাতন
এবার নিবৃত্তিপদে মাগিনু স্মরণ।

শ্রীউমাচরণ ধর।

## বিদায় !

( টেনিসনের 'Farewell'এর ছায়ানুসরণে লিখিত )।

বিদায় জনমভূমি বিদায়, বিদায় !
আর না বসিব তব শ্যাম তরুচ্ছায়
জুড়াইতে মনোব্যথা কল্লোলিনী তীরে,
শারদ প্রভাতে কিম্বা বসন্ত সমীরে।

আর না হেরিব তব বিটপী শ্যামল,
নিশার শিশির-সিক্ত পুষ্প সুকোমল ;
আর না শুনিব তব বিহঙ্গ-কাকলী,
যাহা হ'তে পায় লাজ মুরজ, মুরলী।

হাসিবে অযুত চন্দ্র কিরণ ছড়া'য়ে
তারকা সহিত তব তরঙ্গিনী-চয়ে,
গাহিবে অযুত পাখী তব বনভূমে ;
বিলা'বে সুবাস তব বনজ কুসুমে।

উদিবে তপন তব পূরব গগনে
উজলি' তরুর শির কনক কিরণে,
আসিবে আবার সন্ধ্যা তোমার বয়ানে ;
বাজা'বে মঙ্গল শঙ্খ পুরবালাগণে।

কিন্তু হায়, চিরতরে লইনু বিদায়,
অকৃতী সন্তান আমি তব রাঙ্গা পায়,
চলিনু যথায় মোরে ল'য়ে যায় আঁখি,
দেখিতে এ পোড়া ভালে আর কিবা বাকী।

শ্রীললিতমোহন দত্ত।

## সাহিত্য-সমাচার।

স্বাস্থ্য-সমাচার—পৌষ, ১৩১৯। ডাক্তার শ্রীকার্ত্তিকচন্দ্র বসু, এম-বি সম্পাদিত। বর্ত্তমান সংখ্যায় "জলের সহিত শরীরের সম্বন্ধ, জলের উৎপত্তি, বঙ্গদেশে ভিন্ন ভিন্ন স্থানের পানীয় জলের অবস্থা, প্রাকৃতিক কারণে কি প্রকারে জল দূষিত হয়, কি প্রকারে মনুষ্য কর্ত্তৃক জল দূষিত হয়, দূষিত জল নির্ণয়, জল বিশোধন, জল সম্বন্ধীয় শাস্ত্রীয় কথা, দূষিত জল বঙ্গদেশের কি ক্ষতি করিতেছে, কি প্রণালীতে ব্যবহার করিলে জল দূষিত হইবে না, দূষিত জল সম্বন্ধে কি প্রকারে সাধারণকে শিক্ষা দিতে হইবে, কি উপায় দ্বারা জল দূষিত করা হইতে নিবৃত্ত রাখিতে হইবে, পানীয় জলের ব্যবহার"—প্রভৃতি জল সম্বন্ধীয় যাবতীয় তথ্য প্রকাশিত হইয়াছে। বাঙ্গালীর, বিশেষতঃ পল্লীগ্রামস্থ ব্যক্তিগণের এই সংখ্যাটী শুধু পাঠ করা নহে, "মুখস্থ" করিয়া রাখা কর্ত্তব্য। বলা বাহুল্য, [illegible] নিয়মিত পাঠ ও তত্রত্য উপদেশানুযায়ী কার্য্য করিলে অনেকে উৎকট ব্যা[illegible] পাইবেন। গৃহ-পঞ্জীর ন্যায় ইহা বঙ্গের গৃহে গৃহে বিরাজ [illegible]

[illegible] চিকিৎসা বা [illegible]।—[illegible] এ. [illegible] সাধু, L. M. S. [illegible] সম্পাদিত। [illegible] যে স[illegible] প্রকাশিত [illegible] পরিচ[illegible] রোগের [illegible] করিবা[illegible] —সাধারণে ইহার প্রচার ও আদর [illegible]

লেখক আশা দিয়াছেন, শীঘ্রই একখানি সুবৃহৎ পুস্তকে রোগের [illegible] লিখিবেন। আমরা ঐ গ্রন্থের প্রতীক্ষায় রহিলাম। ডাক্তার সাধু যশস্বী হউন ইহাই আমাদের আন্তরিক কামনা।